প্রকাশক :
রেবা ব্যানার্জ্জী,
নিমতা—চৌধুরী পাড়া,
২৪ পরগণা।

মুদ্রাকর :
চ্যাটার্জি প্রিণ্টার্স
৪২এ, মলঙ্গা লেন, কলিকাতা—১২

প্রচ্ছদ শিল্পী :
শ্রী চণ্ডী লাহিড়ি

নতুন সংস্করণ
আশ্বিন, ১৩৬৫

প্রাপ্তিস্থান :
নালন্দা গ্রন্থাগার
৪১।৫, রসা রোড সাউথ
কলিকাতা—৩৩

দাম
একটাকা পঞ্চাশ নয়া পয়সা

## উৎসর্গ

শ্রীমান অভীকে মোর
স্নেহের আশীর্ব্বাদ,
লভুক জীবন ভোর
প্রচুর হাসির স্বাদ ॥

শিব্রাম কাকা

## এই বইয়ের গল্প

## রসময় যার নাম !

মেঘেন, তোমায় বারণ করি। রসময় যদি তোমাকে নেমতন্ন করে, কদাপি যেয়ো না। তার দেশের বাড়িতে বেড়াতে যাবার জন্যে বন্ধুদের সবাইকেই ও সাধছে। কিন্তু তোমাকে আমি আগে-ভাগেই সাবধান করে দি, ভুলেও যেন কোনো ছুটি-ছাটার সুযোগে ওর বাড়ির দিকে পা বাড়িয়ো না।

যদি যাও, তাহলে তোমারো ঠিক আমার দশাই হবে। যারা যারা গেছে, সবারই সেই এক হাল হয়েছে। রসময় আজকাল, কেন যে তা বলতে পারি না, নিজের নামের মর্য্যদা রাখতে উদ্যত।

নিজেকে সে অক্ষরে অক্ষরে যথার্থ করতে চায়। র স ম য়— অক্ষরগুলির উপর লক্ষ্য রাখো, তাহলে এই এক কথাতেই আমার কথার আন্দাজ পাবে। আঁচ পাবে ব্যাপারের। এতেও যদি না বোঝ তাহলে জব্দ হয়ে বুঝবে। হাড়ে হাড়ে বুঝতে পাবে। এর বেশি বুঝতে হলে ওর রসের ছোঁয়াচ পেতে হবে তোমায়। যেতে হবে ওর বাড়ি। আর সেখানে গিয়েছো কি গ্যাছো ! সে দুর্গতি থেকে—মা দুর্গা তোমাকে রক্ষে করুন।

গত শনিবার আমি গেছলাম—রসময়ের বাড়ি—তার আমন্ত্রণ রাখতে।

হাওড়া-আমতা লাইন। আমতা আমতা করে গাড়ি তো পৌঁছুল কোনোগতিকে। ইষ্টিশন থেকে খুব বেশী দূরে নয় ওর আস্তানা। সোজা রাস্তা ধরে সন্ধ্যের আগেই গিয়ে উঠেছি।

গেট দিয়ে ঢুকেই বাগানের মত খানিকটা। এগুচ্ছি তো এগুচ্ছি,

কোথাও কারো টিকির দেখা নেই। চ্যাঁ চ্যাঁ আওয়াজ শুনে চমকে গেলাম হঠাৎ। গাছের ডালে এক প্যাঁচা বসে। খাঁচার মধ্যে ঝুলছে। পাঁচাকে যে মানুষ আদর করে খাঁচায় রাখে, রেখে পোষে, আমার জানা ছিল না। কোনোদিনও শুনিনি যদ্দুর জানি, প্যাঁচা, বাদুর, আর্সোলা, টিকটিকি চামচিকে প্রভৃতি জীবজন্তুরা ঘরে এসে আড্ডা গাড়লেও গৃহপালিত পশুপক্ষীর মধ্যে নয়।

যাই হোক, ঘরোয়া প্যাঁচা মনে করে ভাবলুম একটু ভাব করি। একটু আদর করা যাক। খুব সাবধানে, ওর গায়ে নয়, খাঁচার গায়ে হাত বোলালুম। ছুঁতে না ছুঁতেই ব্যাটা এমন চ্যাঁচাতে সুরু করলো, কী বলবো।—কোঁকর কোঁ—কোঁকর কোঁ—কোঁ—কোঁ।

কোঁকা ধ্বনি শুনে ধোঁকা লাগলো—মুর্গি নাকি? প্যাঁচার সঙ্গে আমার চাক্ষুষ পরিচয় ছিল না—মা-লক্ষীর ছবির বাইরে চর্মচক্ষে কখনো দেখিনি - কিন্তু মুর্গিরা তো স্বচক্ষে প্রত্যক্ষ—প্রতিদিনকার দ্রষ্টব্য—আর তাদের হাব-ভাবও আমার কিছু অচেনা নয়। মুর্গিকে প্যাঁচা বলে ভ্রম করবো এ কি সম্ভব? এই রকম সন্দেহদোলায় দুলছি, এমন সময় রসময় এসে আমার চক্ষুকর্ণের বিবাদ-ভঞ্জন করল।

হাসতে হাসতেই এগিয়ে এলো সে—"এই যে মুর্তিমান! এসে গ্যাছো! প্যাঁচার চ্যাঁচানিতেই টের পেয়েছি যে তুমি এসেছো। হাঁ করে দেখছো কি? ওটা প্যাঁচা নয়, পাখীই না, ফাঁকি। সেলুলয়েডের বানানো—রেকর্ডে বাজানো এক চীজ্।"

—"বুঝেছি। পক্ষা-আকারে ফক্কিকার!" আমি দম নিয়ে বলি।—"প্যাঁচার ছদ্মবেশে এক প্যাঁচ?"

রসময় হাত বাড়িয়ে দিলো—হাসতে হাসতে। আবেগভরে ওর করমর্দন করলুম। কিন্তু নিজের মুঠোর মধ্যে নিয়েছি কি, অমুনি তার হাতখানা ওর কনুয়ের থেকে খুলে এলো। কোনো কথা না বলেই। এসে গেল আমার হাতে!

আমার পিলে চমকে গেছে, বলতে কি! একেই আমার হার্ট

উইক্—মাঝে ভারী হার্ট ট্রাবল গেছে, তার ওপর—তার ওপরে ভয়ঙ্কর আরেক চোট গেল এখন। কক্ষচ্যুত ওর হাতখানা হাতে ধরেই আরেক হাতে নিজের নাড়ি টিপে পাল্স্‌রেট্ নিলাম—ধাক্কা সামলাতে সময় লাগলো আমার।

এদিকে রসময়ের আসল হাত অলেষ্টারের ভেতর থেকে বেরিয়েছে ততক্ষণে, ওর—অট্টহাস্যের সাথে। সে-হাত আমি ছুঁলাম না, আমার হস্তগতখানা ওর অলেষ্টারের পকেটে গুঁজে দিলাম।

"ছদ্মহাত, বুঝলে বৎস!" রসময় বললে। "ঠকে গেলে আবার।"

রসময়ের ছেলেও এগিয়ে এসেছিলো হাত বাড়িয়ে। আবার বোকা হবার ভয়ে আমি আগে সেটা বাজিয়ে দেখলাম। কি জানি, ওর ছেলে যদি ওর মতই প্যাঁচোয়া হয়? কথায় বলে বাপ্‌কা বেটা! তাই হাতে হাতেই বাজিয়ে নিলাম। টোকা মারলাম, চিমটি কাটলাম—তার পরে মুচ্‌ড়ে দেখব কি না ভাবছি কিন্তু আমার রাম চিম্‌টিতেই তাকে উঃ করে উঠতে দেখে—তখন—তবেই—তখনো বলতে কি বেশ ভয়ে ভয়েই তাকে আমি হাতিয়েছি।

ভয় মিথ্যে নয়! হাতটা খাঁটি হলেও ছেলেটার হাতের তেলোয়—অথবা তলায়—একটা নকল তেলো ছিল, রবারের তৈরী। টিপতেই তার ভেতর থেকে জলের তোড় ফিন্‌কি দিয়ে বেরিয়ে আমার সার্টের তলা দিয়ে বগলের গোলে গিয়ে লাগলো।

আবার চন্‌কালাম। আবার এক গোল! আবার আমারি হার। তার উপরে শীতের দিনে সার্ট ভিজে গিয়ে দমেও গেলাম বেশ। "তোমার নাম কি খো—?" ওর হাতে পড়ার আগে যে-প্রশ্ন সুরু করেছিলাম, তা আর সম্পূর্ণ করা হোলো না।

ছেলেটি বললো—আমার নাম খোকা। হাসতে হাসতেই বলল।

"বছর বারোয় পড়েছে বটে, কিন্তু—"রসময় জানালে

"এখনো কোনো পাকা নাম রাখা হয়নি। এতদিন মামার বাড়ি ছিলো কিনা। নামকরণ তো সোজা কাজ নয়! আমার নামের সঙ্গে মিলিয়ে রাখতে হবে। তুমি তো লেখক মানুষ, দাও না একটা ভালো নাম?"

"রসময়! রসময়ের ছেলে—অসময়। অসময় হলে কেমন হয়?" আমি শুধোই।

"ছেলেমেয়ের আবার সময় অসময় আছে না কি?" নামটা ওর মনঃপুত হয় না।

আমার নিজের মতে বিষময় রাখলেই বেশ হোতো। কিন্তু পাছে ওর রসালো মনে ঘা লাগে, আর খোকা আরো বেশি বিষাক্ত হয়ে ওঠে সেই ভয়ে মুখ ফোটাতে সাহস পাই না।

"চলো, চা খাবে চলো। কলকাতা থেকে আসচো—ক্লান্ত হয়েছো খুব।" রসময় বল্লে।

ভেতরে গিয়ে জমলাম। খোকা এক ট্রে চা নিয়ে এলো—কী তার খুশবু। আর কী বা রঙ! চায়ের তেষ্টা চানকে উঠলো চাইতে না চাইতেই।

"ঐ কুশন চেয়ারাটা টেনে নিয়ে বোসো আরাম করে।" রসময় বললে।

বসতে না বসতেই যেন জগঝম্প বেজে উঠলো হঠাৎ। আমিও লাফিয়ে উঠলাম। য়্যা! এ কোথায় বসেছি? পদ্মাসন মনে করে কোনো ছদ্মাসনের ওপরেই নাকি? ছদ্মবেশী কোনো পিয়োনোর ল্যাজে পা দিলাম না তো ভুল করে? নাঃ, এ রকম কুশনের চেয়ে কুশাসনে বসাও ঢের সুখের।

"গানের সুরের আসনখানি পাতি পথের ধারে—এ হচ্ছে তাই! বুঝলে হে গবেট!" রসময় হাসতে থাকে। "কেবল আসনের জায়গায় কুশন বসিয়ে নাও।"

আমি ওর কথায় কান দিই না। খোকা চায়ের কাপ্ টিপয়ের

ওপর রেখেছিলো—সেই দিকেই মন দিলাম। টিপয়ই সেটা, টিপিয়োনো নয়—টিপে দেখেছিলাম আগেই।

পেয়ালা মুখে তুলতে গিয়ে দেখি সসারও আমার সম্মুখে এসেছে। চায়ের কাপের সাথে সাথে সেও হাজির—আঠা লাগানো না কি, অ্যাঁ—? তাই তো বটে, আঠা দিয়ে আঁটাই বটে—দেখা গেল।

যাক্ গে, আঁটা আছে তলায় আছে, ভিতরে তো আঠা নেই—তপ্ত তরল চা-ই তো বটে? এত দিনের পরিচয়ে চা চিনব না এমন নয়। চাখলাম একটু। চা ই বটে। কিন্তু একটু চিনির দরকার।

কৌটোর থেকে পেয়ালায় একটু চিনি ঢেলে নিয়েছি। ও মা, এ কি। চিনি ভাসতে লাগলো চায়ের ওপর। আমার ধারণা ছিলো চিনি অনেকটা আমার মতই,—আমারই সগোত্র। মিষ্টতার দিক দিয়ে যে তা বলছি না, সাঁতার না জানায় ব্যাপারেই। চিনি আর আমি—জলে পড়লেই তলিয়ে যাই। ডুবে যাই টুপ করে—আর ডুবে গিয়ে মারা পড়ি।

মিষ্টতায় ইতরবিশেষ থাকলেও আমরা দুজনেই মজ্জমান, ভাসমান নই। কিন্তু চিনিকে ভাসতে দেখে আমার আত্মবিশ্বাস শিথিল হয়ে এল। সাবেক ধারণা টলে গেল আমার। নিজেকে সঠিক চিনি বলে মনে করতে পারলাম না। জলে ঝাঁপিয়ে পরীক্ষা করে দেখার উপায় ছিল কিন্তু চায়ের কাপ ডুব দেবার পক্ষে খুব বেশি কি? অগত্যা, ফুঁ দিয়ে চিনিদের ডুবিয়ে দিতে লাগলাম।

কিন্তু এক ফুৎকারে ডুবে যাবার জিনিষ নয় ও। চায়ের পেয়ালায় তুফান তুলেও লাভ হোলো না কোনো! যতই তাড়া দিই ততই ওরা ঘুরে ফিরে বেড়াতে থাকে এধার থেকে—ওধারে। সপ্রশ্ন চোখে রসময়ের দিকে চাইতেই সে সহাস্য মুখে একটা চামচ এগিয়ে দিল।

"চামচ নাও, চামচ দিয়ে ঠেঙাও।" বল্ল ও।

চামচের সাহায্যে চিনির সৎকার করা যায় কি না দেখি। না, অসম্ভব। পুকুরের পানার মত এরা ভাসতেই জন্মেছে, ডুবতে জানে না। একেই চিনির পানা বলে কিনা কে জানে!

চামচ দিয়ে বেয়াদব চিনিদের তুলে ফেলতে যাই—গিয়ে দেখি—আবার রসময়ের হাস্যোদ্রেক্ করেছি।—চায়ে ডোবাতেই চামচ গলতে সুরু করলো। দেখতে দেখতে গোটা চামচটাই গলে চা হয়ে গেল। কাপের সঙ্গে গলাগলি হয়ে একনিষ্ঠ সেই সসারের উপরে উপচে পড়ার মতন হোলো।

বাপ-ব্যাটাও হাসিতে উপচে পড়লেন। চিনির চলৎ-শক্তিতে আমি অবাক হইনি, বাজার থেকেও মাঝে মাঝে ওকে উধাও হতে দেখেছি তো। কিন্তু চামচের গলৎ—শক্তিতে চমৎকৃত হলাম। যাই হোক, ওদের উচ্ছ্বসিত হাসির সামনে নিজের বিস্ময়দমন করে পাপ বিদেয় করলাম—চিনি, চামচ চা—সব। এক চুমুকে চালান দিলাম পেটের গর্তে।

বিষময় বললে, আসুন কাকাবাবু, লুডো খেলা যাক্ একটু।

খেলার কথায় উৎসাহ জাগে আমার। কিন্তু লুডোর ছক্টা কুলুঙ্গির তাক থেকে পাড়তে যেতেই তার ফাঁক থেকে এইসা এক কাঁকড়া বিছে তড়াক করে আমার ঘাড়ে লাফিয়ে পড়েছে চম্‌কে উঠে দেখি—যাক্, তবু রক্ষে। সত্যিকার বিছে না। সেলুলয়েডের বানানো।

রসময় একটা সিগ্রেট বাড়িয়ে দিলো। আমি বললাম—সিগ্রেট তো আমি খাই না বন্ধু।

"টানো না, আরাম পাবে টানলে। ভয় নেই, খাঁটি সিগ্রেট সেলুলয়েডের নয়।" বললো রসময়।

নিলাম, ধরালাম, টান্‌ছি—প্রথম যাদের হাতে খড়ি ঠিক তাদের মতই—প্রাণপণে। হঠাৎ দুম্! সিগ্রেট বলা নেই কওয়া নেই পট্‌কার মত ফেটেছে—আমার মুখের ওপরেই। আমাকেই পট্‌কাবার মৎলবেই বোধহয়!

সারা সন্ধ্যাটা নানা ঝঞ্ঝাটে এই ভাবে কাটলো। তার পর এলো খাওয়ার পালা। পালা না বলে খাওয়ার ঠ্যালা বলাই উচিত। আলু-ভাজা মনে করে যা চিবিয়েছি তা আলু নয়, কাঁচকলা। কাঁচকলার ভাজি। আলুর দম ভেবে যাকে গালে তুলেছি তা আলুর দম নয়, আলুরভ্রম—ওদের ছলনা। গালে ধরতে না ধরতেই গাল ধরলো, গলা ধরলো। পোস্তর বড়া খেয়েও আরেক পস্তানি। ঠিক যে তা কী বস্তু বলা আমার পক্ষে শক্ত। রন্ধন-বিজ্ঞানে আমি তেমন পোক্ত নই, তবে মনে হয় করাত-গুঁড়োর কোনো কারুশিল্প-টিল্প হবে।

অবশেষে ঝোলের বাটি ধরে টানলাম। মাছের কালিয়া দমন করা যাক এবার। মাছ জিনিষটার আঁচ পাবো ঠিকই। চিনিতে ঠকেছি, কিন্তু মাছ চিনিতে কোনো ভুল হবে না। মাছের মুড়োটাই তুলতে গেলাম আগে।

ছুঁতে না ছুঁতেই সেটা আপনা থেকেই পাতের ওপর লাফিয়ে আসে। পাতের থেকে লাফিয়ে ওঠে আমার মাথায়! আমার মাথার ওপরেই মুণ্ডপাত! শেষে দেখি মাছের মাথা নয়, কোলা ব্যাঙ্। তাও আবার খাঁটি না, ভ্যাজাল। সেলুলয়েডের—দম্ দেয়া।

এমনি করে, আগাগোড়া ওদের দুজনের হাসির অট্টরোলের মধ্যে নাকে মুখে দুটো গুঁজে ওঠা গেল। খাওয়ার ঠ্যালা শেষ করে শোবার পালা এবার। এখর বিছানায় গিয়ে লম্বা হতে পারলেই ল্যাঠা চোকে। হাত পা ছড়িয়ে একটু গড়িয়ে বাঁচি।

শোবার ঘরে ঢুকেই আমার দরজায় খিল দিলুম। জানালাগুলোও আঁটলুম ভালো করে ভেতর থেকে। কি জানি, রাত্রেও যদি ওদের রসিকতায় ঝামেলা সইতে হয়। বীরবল বলেছিলেন ঠিকই, রসিকরা রসি দিয়ে পায়। ওদের রসালুতার বাঁধে আর সিক দিয়ে বেঁধে। বাঁধা পড়েছি বটে, কিন্তু বিদ্ধ হইনি এখনো—ভয় একটা ছিলই প্রাণে। যদি কোনো ফাঁক-ফোকর দিয়ে শিক-টিক এসে খোঁচা মারে—শিক্‌কাবাব বানিয়ে রাখে আমায়? সেই রসিকতার

পাল্লা সামলানোর চেয়ে আগেই জানলা-খড়খড়ির পাল্লা এঁটে রাখা ভালো।

পুরনো, কাঠের চারপায়া। কোনো সময়ে হয়তো খাট ছিল, কিন্তু দীর্ঘকাল চৌকিদারি করে এখন খাটিয়ায় এসে দাঁড়িয়েছে। মশারি খাটাবার ডাণ্ডা ছিলো চার ধারে, মশারি ছিল না।

শুয়েছি বিছানায়, কোনো রকমে একটু বিশ্রাম করে রাতটা কাটিয়ে দেয়া যাবে। কিন্তু পাশ ফিরতেই খাটটা খঁ্যাচ করে উঠলো, এক দিকের পায়া মচকেছে—প্রতিবাদ করেই সেদিকটা কাৎ! উঠে দেখতে গেছি, অন্য দিক থেকে আরেক হঁ্যাচকা টান। এক ধারের ডাণ্ডা এসে লাগলো আমার মাথায়। দেখতে না দেখতে আরেকটা পড়লো পিঠের ওপর। আর্তনাদ করে খাট থেকে নামতে যাবো, চারপায়াটা চারখানা হয়ে পড়লো আমার চার ধারে। পড়লো আমাব ঘাড়েই—তার ডাণ্ডা টাণ্ডা সমেত। আমি আর খাটের উপর নেই, খাটই আমার উপবে তখন। তার ধ্বংসাবশেষের মধ্যে আমি সমাধিস্থ।

দরজার বাহির থেকে রসময়ের উচ্চহাসি কানে এল—সেই সুসময়ে। বিষময়েরও ফিকফিক শুনলাম। অত রাত্রে খাটকে আর নতুন করে খাটাবার উৎসাহ হোলো না—ঘুমোবার সময় কি কোনো খাটনি পোষায়?—খাট নিয়ে আর খাটতে না গিয়ে খাটের গর্ভেই যতটা আরামে পারা যায় কাত হওয়া গেল, খাটে না শুঁয়েই খাটসই রইলাম। মশারির ন্যায় খাটিয়া খাটিয়ে শুয়ে পড়লাম—অকাতরেই।

ঠিক করলাম, সকালে উঠেই এখান থেকে পিট্টান দেব—সকলের অজান্তে। ভোর না হতেই উঠে পড়েছি—চোরের মত বেরিয়েছি ঘর ছেড়ে। না, সদর দিয়ে নয়, কে জানে সেধারে যদি কোনো কল-কৌশল করা থাকে। দরজা খুলতে গিয়ে যদি সত্যই দরজা খুলে যায় —খুলে আসে আমার হাতেই—রসময়ের শ্রীহস্তের মতই? লোকে

বাড়ি চাপা পড়ে মরে শুনেছি। কিন্তু আমার ন্যায় দুর্বলহৃদয় লোকের পক্ষে একটা দরজার চাপই যথেষ্ট।

খিড়কি দিয়ে পালিয়ে যাওয়াই শ্রেয়। নিরাপদ অনেক। পা টিপে টিপে এগুলাম। পেছনের দরজা খুলে বাগানের ভেতর গিয়ে পড়েছি মাঝখান দিয়ে সরু একফালি পথ—খড়-কুটোয় ভর্তি। ঝরা পাতার স্বরাজ। চলতে গেলে মর্মরধ্বনি ওঠে। অভিশাপ দিতে থাকে বাগানটা। সাবধানে পা টিপে টিপে চলেছি বিচালি বিছানো একটা জায়গার ওপর দিয়ে যাচ্ছি—এমন সময়ে হঠাৎ······ঝপাং!

একেবারে পাত্‌কোর মধ্যে ধপাৎ! বিচালির বিছানা যে আসলে আমাকে মজানোর জন্যেই—তার তলায় যে পাত্‌কোর উৎপাত রয়েছে আমি ধরতে পারিনি।

ধরতে পারলাম, ধরা পড়বার পর। পাতকোর ফাঁদে পা দেবার পর—পাতালে গিয়ে একেবারে!

হায় হায়, বিভুঁয়ে এসে রসিকতার কবলে পড়ে মারা যেতে হোলো শেষটায়! আমি তো রসময়ের চিনি নই যে জলে পড়লেও ভাসবো? জলে পডলেই আমার জলাঞ্জলি! টুপ করে আমি ডুবে যাবো টপ্‌ করে, ঠিক মার্বেলের মতই! আমার ভারী কান্না পেতে থাকে।

কিন্তু না, ডুবতে হোলো না। রসময় কাছেই ছিল ওৎ পেতে। আমার পলায়ন-বার্তা এবং পতন-রহস্য কি করে যেন টের পেয়েছিলো। কি করে আগে থেকেই জেনেছিলো কে জানে। সেই এসে টেনে তুললো।

শীতের দিনের সূর্যের মত কাঁপতে কাঁপতে আমি উঠলাম।

"সদর পথেই বেরুতে পারতে। সকালে উঠে তোমার যে বেড়ানোর বদ্‌ভ্যাস আছে তা আমায় আগে কেন বলোনি?" সে আপশোষ করে: "আমার বন্ধুদের সবারই দেখছি এই এক

ব্যারাম। প্রাতঃভ্রমণের বদ খেয়াল। আর, কেন জানি না, সকলেই এই খিড়কির পথটাই বেছে নেয়।"

পৌষ-মাসের সকালে সিক্ত কাপড়-জামায় কাঁপছি—"না, বন্ধু, না। প্রাতঃ ভ্রমণ নয়, প্রাতঃ কালের ভ্রমও না। সকালে উঠে চান করার আমার বাতিক। তাই ভাবলুম প্রাতঃস্নানটা সেরে আসি।" কাঁপতে কাঁপতে বলি।

এই ঠকাটাই বড়ডো জোর হয়েছিল—-হাতে পায়ে দাঁতে দাঁতে—ঠক ঠক করছি তখনো।

---

# না খেয়ে নেমন্তন্নে যেতে নেই !

"নতুন রেস্তরাঁ খুলেছি ভাই। নেমন্তন্ন করতে এলাম তোমায়।" নিবারণ এসে জানালো।

নেমন্তন্নের কথায় লাফিয়ে উঠি—"বলো কি হে ?"

"সব পাবে আমার রেস্তোরাঁয়।" হাতের খাদ্যতালিকা থেকে সে উদাহরণমালা উদ্ধার করতে থাকে—"চপ্, কাট্‌লেট, কারি-কোর্মা, মাম্‌লেট, ফিশ্‌ফ্রাই, মাটন এবং পাঁঠন—"

"পাঁঠনটা কী ?" বাধা দিয়ে জানতে যাই।

"পাঁঠা। সাদা বাংলায়। তবে তোমার ভাষাতেই বলছি কিনা ! যাতে তুমি অনায়াসে বুঝতে পারো। বলতে না বলতেই সহজে তোমার বোধগম্য হয়। তারপর আবার কাট্‌লেট। কাট্‌লেট দু' প্রকারের—চিংড়ির ও চ্যাংড়ার।"

"চ্যাংড়ার ? তার মানে ?" আমি ভড়কে যাই। পাড়ার ছেলেদের ধরে ধরে কাটছে নাকি ও ? আমার ভাষা, ওর ভাষনে, আমি ঠিক বুঝতে পারি না। আমার ধারণা ছিলো, এক পরীক্ষার খাতায় ছাড়া ছেলেরা আর সর্বত্রই অকাট্য।

"আহা, ঐ চিংড়ির কাট্‌লেটই। তাই আমাদের চ্যাংড়াদের জন্য। চ্যাংড়া যারা, তারা চিংড়ির পেছনে ছুটবে এ তো স্বাভাবিক। আবার তারা সস্তাও চাইবে। তাই তাদের জন্যে কুঁচো চিংড়ির কাটলেট। আর তোমাদের জন্য গলদার। তবে তোমাদের আবার অন্যরকমও আছে—ব্রেস কাটলেট।"

আমি বলি ঃ "ব্রেশ।" বেড়ে আর বেশ সন্ধি করে—একসঙ্গে পাকিয়ে—কাট্‌লেটের মত করেই বলা আমার।

"পেঁয়াজী থেকে দোপেঁয়াজী—সব পাবে। পটাটো চপ্ থেকে পটাটো চিপ্‌স্—যা চাই রামপাখীও।"

রামপাখীর নামে আমার রাম পাখা গজায়। তক্ষুনি এক্ষুনি যেন উড়ে যেতে ইচ্ছে করে ওর পাকশালায়। দুরন্ত উদর হাত পা ছড়িয়ে উড়ন্ত হতে চায়। উধাও হতে চায় ওর পাখীস্থানের দিকে।

"যেয়ো না, দেখতে পাবে। রামপাখীরা কেমন উড়ছে আমার রেস্তর্াঁয়।" হাসতে হাসতে জানায় সে।

উড়ছে, "বলো কি? ঠুকরে দেবে না তো?" ভয় করে আমার।

"উড়ছে বটে, তবে এমনি নয়। কাট্‌লেট হয়েই উড়ছে। ঠোকরায় না, ঠুকৃত হয়। তোমাদের দ্বারাই হয়ে থাকে।"

আমার ভাষার প্লাবনে নিবারণ আমাকেই ভাসায়। নিবারণ করা যায় না—কিছুতেই।

"কবে যেতে হবে?" ভাসতে ভাসতে বলি।

"খোলাই আছে রেস্তর্াঁ।" হাসতে হাসতে জানায় সে ঃ "তবে পয়লা বোশেখ এসো। শুভ উদ্বোধন কিনা সেদিন। অনেকরকম খাবার-দাবার হবে। বিকেলের দিকেই এসো, কেমন?" বলে গেল নিবারণ।

এবারে পয়লা বোশেখ ছিল শুক্কুরবার। গুডফ্রাইডের ঠিক সাত দিন পরে। নিবারণের সৌজন্যে এটাকে বেটার ফ্রাইডে বলা যেতে পারে।

তার আগের দিন থেকেই নেমন্তন্ন রক্ষার তোড়জোড় সুরু করলাম। বেস্পতিবারের বারবেলা পড়তেই খাওয়া-দাওয়া বন্ধ করে দিলাম সব।

বিকেলের জলখাবার বাদ গেল, রাত্রের রুটিও বরবাদ! শোবার

আগে নৈশপান হর্লিকস্—তাও বাতিল ! তিল তিল খেয়ে যদি পেট ভর্তি করি তাহলে কাল বিকালে নিবারণের তাল সামলাবো কি করে ?

সকালে বাসার চাকর ডিমের হাফ্‌বয়েল নিয়ে এলো, তাও হটিয়ে দিলাম আম্লানবদনে। নিবারণের নেমন্তন্ন না আজ ? হাফ্‌বয়েল খেয়ে পেট ভার করব এমন আস্ত 'বয়েল' আমি নই।

দুপুরেও হরিমটর। আর বিকেলে? তখন তো আমার পেটে চোঁ চোঁ খিদে ! আমি চিঁচিঁ করছি। একটা চিংড়ির ক্যাট্‌লেট পেলেও চিবিয়ে বাঁচি—যদিও শুনেছি নাকি তা নাকি আমাদের জন্যে নয়, চ্যাংড়াদের জন্যেই।

সন্ধ্যে নাগাদ গিয়ে পৌঁছলাম রেস্তরাঁয়। শুভ উদ্বোধনের সন্ধিক্ষণে।

দোর গোড়াতেই পাওয়া গেল নিবারণকে। অভ্যর্থনা সমিতি হয়ে একাই সে সদরে দাঁড়িয়ে।

"কী হে, তোমার উদ্বোধনের কদ্দুর ?

"তুমি এলেই হয়।" ও জানালো।—"ভেবেছিলুম কাটজু সাহেবকে দিয়ে উদ্বোধন করাবো। তিনি নাকি সব কিছুর উদ্বোধন করেন—জুতোর দোকান থেকে চণ্ডীমণ্ডপের।"

"ভালই হোতো তাহলে।" আমি বলি ঃ 'লাট সাহেবরাই তো উদ্বোধন-সম্রাট আজকাল।"

"হাঁ, সব কাজের কাজী। সব কাজেব কাট্‌জুও বলতে পারো। কিন্তু পাড়ার সবাই বাধা দিলো আমায়। বল্লে, পেয়েছো কি তুমি ? হুট বল্লেই তিনি ছুটে আসবেন ? লাটসাহেব কি তোমার কাটলাট নাকি ? আমার কাট্‌লেটের নাম খারাপ করে ওই কথা তারা বল্‌লো। তোমার ভাষাতেই বললো বলে মনে হচ্ছে। যাক্ গে বলুক গে ! অগত্যা…"

শুনতে শুনতে আমি রেস্তরাঁর ভেতরে এসে বসেছি।

"অগত্যা ঠিক করলাম," এক প্লেটে গোটা কয়েক কাজু বাদাম এগিয়ে দিলো ও ঃ "এখন এই কাটজু বাদাম দিয়েই তোমার শুভ উদ্বোধন হোক্।"

বাদামগুলো পেটের আগুনে পড়লো যেন ঘিয়ের ছিটের মতই। আসল খাদ্যের আহুতির আশায় ওর দিকে তাকাতে গিয়ে সামনের দেয়ালে নজর ঠেকলো আমার। সেখানে একটা কার্ড-বোর্ড লটকানো, তাতে লেখা—

# আজ নগদ কাল ধার

এ আবার কী বাবা ? নেমন্তন্ন করে ডেকে এনে এ কেমন কথা ? মুখে না বলে ঘুরিয়ে বলা সম্মুখে ? আর ঐ ভাবে ? ডেকে এনে ডকে তোলা—এ কি রকমের ভদ্রতা ?

ভাবলাম রেস্তরাঁর অন্যধারে বসি গিয়ে—যাতে ওটা আমার চোখে না পড়ে। চোখকে না পীড়া দেয়। কিন্তু তাতেই বা কি ! স্মৃতিশক্তি বলে একটা জিনিস আছে তো ? এমন কি—খুব কম হলেও—আমারো আছে। যে ধারেই বসো, তোমাকে নগদ্ বসতে হবে একথা মনের মধ্যে গঁদের মত এঁটে থাকে, সেখান থেকে মোছা যায় না কিছুতেই।

ভাবতেই খিদে আমার মাথায় উঠে যায় !

দেয়ালের মাথায় তাকিয়ে আছি, খেয়ালের মাথায় ওরও চোখে পড়ছে কখন্ !

"হ্যাঁ ভাই, ওটা লাগাতে হোলো—বাধ্য হয়েই। আগে আমি বসিরহাটে চায়ের দোকান খুলেছিলাম, সেখানকার লোকে ধারে খেয়ে খেয়ে বসিয়ে দিলো আমায়। বন্ধুদের ধার দিলে আর তারা ধার মাড়ায় না, জানো তো ? আবার এখানে ধারে খাওয়ালে কোনোদিন কি আর উদ্ধার পাবো ? তোমাদের বন্ধুত্ব আমি অমূল্য জ্ঞান করি—তারপর যদি তোমারা ধারে খাও তার মূল্য আরো বেড়েই যাবে দিনকের দিন। তখন সেই বন্ধুত্বের ঋণ শোধ করা কি সম্ভব হবে কখনো ? না ভাই, তোমাদের বহুমূল্য বন্ধুত্ব আমি হারাতে পারবো না। আমাকে তোমরা মাফ করো।"

নিবারণের অমন বক্তৃতার পর আমাকে পকেট হাতড়াতে হোলো। নিবারণের নয়, নিজের। টাকা সিকি, দুয়ানি, ডবল পয়সা, আধুলি, আনি, ফুটো পয়সা সব মিলিয়ে গোটা পাঁচ দাঁড়াবে আঁচ পাওয়া গেল।

"ঠিক কথা! বন্ধুকে বন্ধু না রাখিলে কে রাখিবে? আনো তোমার খাবার, নগদ্ নগদ্। কুছ পরোয়া নেই! দেখি খাদ্যতালিকা আজকের?" পকেট থেকে হাত বের করে বল্লাম।

নিলাম হাতে খাদ্যতালিকা। ফাউল রোস্টের তলায় দাগ মেরে দিলাম ওকে ছেড়ে।

রোস্টের ফরমাস দিয়ে রেস্ট্ নিচ্ছি—খিদের বেড়া আগুনের মধ্যে। কিন্তু এক প্লেট আনতে নিবারণ এত লেট খাবে কে জানতো! মুর্গি-জবাই করেই বানিয়ে আনছে নাকি?

টেবিলের কাগজগুলো নাড়তে লাগলাম। নতুন আর পুরোনো খবর-কাগজ জড়ো করা যতো রাজ্যের।···পাটনায় আকাশ থেকে মাছ-বর্ষণ হয়েছে। কলকাতায় মাছ বিরল। কলকারখানার ধর্মঘট। ধর্মতলায় মোটর চাপা পড়েছে একজনা।···

নিবারণ ফিরে এলো তালিকা হাতে। আমার সামনে পেন্সিল দিয়ে কেটে দিলে রোস্টের নাম—তার তালিকার থেকে।

"নেই ভাই। এই কেটে দিলুম। ফুরিয়ে গেছে আমার রোস্ট্।"

"বেশ। তাহলে নিয়ে এসো তোমার সেই ব্রেস কাটলেট, বেস্ট চীজ, তাই খাবো।"

চলে গেলো নিবারণ। দাগমারা তালিকা হাতে।

বসে আছি। পড়ছি খবরের কাগজ।···পণ্ডিত নেহরুর পায়ে কড়া পড়েছে। ম্যাট্রিকের অংকের প্রশ্ন এবার কড়া হয়েছে বেজায়। পরীক্ষার হলেও দারুণ কড়াকড়ি। কেউই কিছুতে প্রসন্ন নন।

"না ভাই, কাটলেটও নেই। ফুরিয়ে গেছে সব। ভারি কাটতি আমার কাটলেটের।" নিবারণ এসে জানায়—মিনিট দশেক বাদে। সঙ্গে সঙ্গে তালিকার থেকে কাটলেটের নামটা কাটা পড়ে।

তালিকাটা ওর হাত থেকে নিলাম। তাকিয়ে দেখলাম। খতিয়ে দেখি, নিজের বেশী ক্ষতি না করে কী কী খাওয়া যায় আর?—"আচ্ছা, একটা মাটন্ চপ খাওয়া যাক। কী বলো? মাটনের চাপ—সইতে পারব তো?"

"শরীরের নাম মহাশয়, যা সওয়াবে তাই সয়।"—বলে নিবারণ ফের অনুযোগ করে: "তবে তোমার কথা বলতে পারি না। তোমার তো শরীর নয়, কলেবর।"—বলেই সে চলে যায়।

আবার পড়ছি মন দিয়ে কাগজ।...আগ্রার নাপিতরা কামাতে রাজী নয়। উড়েরা কলকাতায় কিন্তু বেশ কামাচ্ছে—দাড়ি নয়, টাকা। আমাদের টাকাকড়ি যে কোন দিক দিয়ে উড়ে যায় জানা যায় না—আমি না-কামানো গালে হাত দিয়ে বসে বসে ভাবি।

নিবারণ এসে হাজির—খালি হাতে।—"না মাটনও নেই, ফুরুৎ! পাঁঠন আনবো?"

"পাঁঠন্? তাই আনো।"

মাটন চপের নাম কাটা পড়লো তালিকার থেকে। মাটন কেটে পাঁঠন আনতে ছুটলো সে। আবার আমার কাগজপাঠ। এবারে কতকগুলো কিশোর মাসিক নিয়ে পড়লাম।

দেখি সমস্ত ধাঁধার উত্তর ভুল হয়েছে আমার। সম্পাদকের কাছে পাঠানো সব কবিতা অমনোনীত। রামধনু, মৌচাক, শুকতারা—সব জায়গাতেই সমান তাড়না আমার ভাগ্যে। সুখ নেই কোনোখানেই। কেউ নাম ছাপায় না। নাহক এদের গ্রাহক হওয়া—দেখছি এখন।

অনেকক্ষণ পরে ফেরত এলো নিবারণ। "না নেই। তোমার পাঁঠনও নেই।" জানালো এসে পত্রপাঠ।

"দাও আমাকে।' ওর হাত থেকে কাগজখানা নিই—"এবার আমি নিজে কাটি।" বলে তালিকার পিঠে পাঁঠার চপের ওপর আমার পেনসিল চালাই। ভালো কর কেটে দিই কালো করে। তালিকার থেকে তালাক্ দি।

"ভারী কাটতি কিনা আমার দোকানে !" কৈফিয়তের সুরে ও জানায়।

"তাই আমিই কাটলাম—আমার হাতেও কিছু কাটতি হোক।"

"ভালোই করছো—তবু যাহোক একটু বউনি হোলো তোমার হাতে।" বলে তালিকাটা ও নিলো।

"তাহলে আর কী আছে তোমার রেস্তরাঁয়?" পেটের জ্বালায় আমি জ্বলে উঠি।—"পটাটো চপ্? পটাটো চিপ্? দোপেঁয়াজি? এক পেঁয়াজি? আর কিছু না থাকে, তোমার পেঁয়াজিই কিছু ছাড়ো নাহয় ভাই।"

"দেখি কী আছে, দাঁড়াও।' বলে ফের চলে চায় ও।

ওর কথায় অবশ্যি আমি দাঁড়াইনে। বসেই থাকি। বসে বসেই হাতে পায়ে খিল লাগার যোগাড়, এর পর ফের দাঁড়াতে হলেই তো হয়েছে!

আবার পড়াশুনায় মন দিই। খিদেটা ভুলে থাকা যায় যতক্ষণ। কাগজ চাপা দিয়ে নিবারণ করা যায় যতখানি।...

কালোবাজারের চাহিদা বেশি—পড়ি খবরের কাগজে। ভালো জিনিসের কদর নেই। জিনিসের দর চড়ছেই। লেখাপড়ার চর্চা কমছে। শিলচরের এক ছাত্রী তার মাষ্টারনীকে কিল চড় বসিয়েছে বলে জানা গেল।...

নিবারণকে চপেটাঘাত করলে কেমন হয়? ওর পটাটো চপের এক ঘা? কসে ওর মুখের ওপর বসাই যদি?

বসে আছি তো বসেই আছি, অনেকক্ষণ বাদে নিবারণ এসে খাড়া হয়। খালি হাতে। একেবারে খালি হাত না—পেনসিল আর খাদ্যতালিকাটি আছে। "ভাই, ভারি দুঃখের বিষয়—" ও মুখ ভার করে সুরু করে।

"কিচ্ছু বলতে হবে না। কাট্‌তির কথা আমার জানা আছে। তোমার খাদ্যতালিকার তলায় আমার নামটা লেখো দেখি এবার।"

"তোমার নাম ?"

"হ্যাঁ, লেখো না—যা বলছি !

লেখে সে—একটু আপত্তির সঙ্গেই। "আমার তালিকায় তোমার নাম কেন ? তোমার নাম লিখবো কেন ? তুমি কি একটা খাদ্য ?" লিখতে লিখতে সে বলে।

"অখাদ্য হলেও লিখতে কী ? খেতে তো আর পাচ্ছি নে। তুমি লেখো।"

নিবারণ লিখলো।

"এইবার কেটে দাও—পেন্‌সিল দিয়ে।" আমি বলি। "বেশ ভালো করে কাটো।"

"তার মানে ?'

"তার মানে—আমিও আর নেই এখন।"

নিবাবণ কাটে একটুও দ্বিধা না করে। এতদিন ধরে খাদ্যাখাদ্যের কাটাকুটিতে ওর হাত পাকা হয়েছিল। অভ্যেস যাবে কোথায় ?

সঙ্গে সঙ্গে আমিও কেটে পড়ি। আমারও কাটতি হয়ে যায়—দেখতে না দেখতেই !

# আমার বাঘ শিকার !

"একবার আমাকে বাঘে পেয়েছিলো। বাগে পেয়েছিলো একেবারে···"

আমার আত্মচরিত আরম্ভ হয়।

এতক্ষণ আমাদের চার ইয়ারি আড্ডায় আর সকলের শিকার-কাহিনী চলছিলো। জন্তু জানোয়ারের সঙ্গে যে যার নিজের ব্যক্তিগত অভিজ্ঞতা ব্যক্ত করছিলেন। আমার পালা এলো অবশেষে।

অবশ্যি সবার আগে সুরু করেছিলেন এক ভালুক-মার। তাঁর গল্পটা সত্যিই খুব রোমাঞ্চকর। ভালুকটা তাঁর বাঁ হাতখানা নিজের গালে পুরে চিবোচ্ছিল কিন্তু তিনি তাতে একটুও না ঘাবড়ে গিয়ে এক ছুরির ঘায়ে ভালুকটাকে কাবার করলেন। ডান হাত দিয়ে—তাকে হাতিয়ে।

আমি আড় চোখে তাঁর বাঁ হাতের দিকে তাকালাম। সেটা যে কখনো কোনো ভালুক মন দিয়ে মুখস্থ করেছিল তার কোনো চিহ্নই সেখানে নেই।

না থাক, আমার মনের বিস্ময় দমন করে আমি জিজ্ঞেস করি: "ভালুক কি আপনার কানে কানে কিছু বলেছিলো ?

"না। ভালুক আবার কী বলবে ?" তিনি অবাক হন।

"ওরা বলে কি না, ওই ভালুকরা।" আমি বলি: "কানাকানি করা ওদের বদভ্যাস। পড়েন নি কথামালায় ?"

"মশাই, এ আপনার কথামালার ভালুক নয়। আপনার শপ কিংবা গাঁজার শপ্ পান নি।" তাঁর মুখে চোখে বিরক্তির ভাব ফুটে ওঠে।—"আস্ত ভালুক। একেবারে জলজ্যান্ত।"

ভালুক শিকারীর পর সুরু করলেন এক কূর্মবীর—তাঁর কচ্ছপ ধরার কাহিনী। তাঁরটাও জলজ্যান্ত। জল থেকে জ্যান্তই তিনি তুলেছিলেন কচ্ছপটাকে।

কচ্ছপটা জলের তলায় ঘুমোচ্ছিল অঘোরে। হেদো-গোলদীঘির কোথাও হবে। আর উনি ডাউভ খাচ্ছিলেন—যেমন খায় লোকে। খেতে খেতে একবার হোলো কি, ওর মাথাটা গিয়ে কচ্ছপের গায়ে ঠক্ করে ঠুকে গেল। সেই ঠক্কর না খেয়ে তিনি রেগেমেগে কচ্ছপটাকে এক টানে টেনে তুললেন জলের থেকে।

"গাঁজার এক টানে?" আমি শুধোলাম।

"ইয়া প্রকাণ্ড এক বিশমণী কাছিম! বিশ্বাস করুন আর না করুন।" —তিনি বল্লেন। "একটুও গাঁজা নয়, নির্জলা সত্যি। জলের তলা থেকে আমার নিজের হাতে টেনে তোলা। এই হাতে।"

"অবিশ্বাস করবার কী আছে?' আমি বলি: "তবে নির্জলা সত্যি এমন কথা বলবেন না।"

"কেন বলব না কেন?" তিনি ফোঁস করে উঠলেন।—"শুনি তো?"

"আজ্ঞে, নির্জলা হয় কি করে? জল্ তো লেগেই ছিলো কচ্ছপটার গায়।" আমি সবিনয়ে জানাই।—"গা কিংবা খোল—যাই বলুন সেই কচ্ছপের।" আমি আরো খোলসা করি।

তারপর আরম্ভ করলেন এক মৎস্য অবতার—তাঁর মাছ ধরার গল্প। মাছ ধরাটা শিকারের পর্য্যায়ে পড়ে না তা সত্যি, কিন্তু আমাদের আড্ডাটা পাঁচ জনের। আর, তিনিও তার একজন। তিনিই বা কেন বাদ যাবেন? কিন্তু মাছ বলে তাঁর কাহিনী কিছু ছোটখাটো নয়। এইসা পেল্লায় সব মাছ তিনি ধরেছেন, সামান্য ছিপে আর নামমাত্র পুকুরে—যা নাকি ধর্তব্যের বাইরে। তার কাছে তিমি কোথায় লাগে!

"তুমি যে-তিমিরে তুমি সে-তিমিরে!" আমি বলি। আপন মনেই বলি—আপনাকেই।

মাছটা যতই তাঁর চার খেতে লাগলো, তাঁর শোনাবার চাড় বাড়তে লাগলো ততই। তাঁর কি, তিনি তো মাছ ধরতে লাগলেন আর ধরে ছাড়তে লাগলেন—আকচার। তাঁর মাছ তো আমরা খেতে পেলুম না, কেবল তার কাঁটাগুলো আমাদের গলায় খচখচ করতে লাগলো।

তাঁর Fish-ফিসানি ফিনিশ হলে আমরা বাঁচলাম।

কিন্তু হাঁফ ছাড়তে না ছাড়তে সুরু হোলো এক গণ্ডারবাজের। মারি তো গণ্ডা-র—কথায় বলে থাকে! তিনি এক গণ্ডার দিয়ে শুধু গণ্ডা রটাকেই নয়, আমাদেরকেও মারলেন। তাঁকে বাদ দিয়ে আমরাও এক গণ্ডার কম ছিলাম না।

এক গণ্ডারের টেক্কায়—একটি ফুৎকারে আমাদের চার জনকেই যেন তিনি উড়িয়ে দিলেন। চার জনার পর আমার পালা এলো।

নাচার হয়ে আরম্ভ করতে হোলো আমায়।

"হ্যাঁ, শিকারের দুর্ঘটনা আমার জীবনেও যে না ঘটেছে তা নয়, আমাকেও একবার বাধ্য হয়ে···"

আমার শিকারোক্তি সুরু করি।

"মাছ, না মাছি?" মাছের ব্যাপারী প্রশ্ন তোলেন।

আমি অস্বীকার করি—"মাছ? না, মাছ না। মাছিও নয়। মশা, মাছি, ছারপোকা কেউ কখনো ধরতে পারে? ওরা নিজগুণে ধরা না দিলে ধরবার সাধ্যি আছে কারু?"

"তবে কি? কোনো আর্সোলা-টার্সোলাই হবে বোধ হয়?"

"আর্সোলা? বাব্বা, আর্সোলার ধার-কাছ কেউ ঘ্যাঁষে?" বলতেই আমি ভয়ে কাঁপি। —"না, মশাই আর্সোলার ত্রিসীমানায় আমি নেই। তারা ফর্‌ফর্‌ করলেই আমি সফরে বেরিয়ে পড়ি। দিল্লী কি আগ্রা অদ্দূর যাই নে, যেতেও পারি নে, তবে হ্যাঁ, বালিগঞ্জ কি বেহালায় চলে যাই। তাদের বাড়াবাড়ি থামলে, ঠাণ্ডা হলে, বাড়ি ফিরি তারপর।"

"তা হ'লে আপনি কী শিকার করেছিলেন, শুনি?" হাসতে থাকে সবাই।

"এমন কিচ্ছু না, একটা বাঘ।" আমি জানাই: "তাও সত্যি বলতে, আমি তাকে বাগাতে যাই নি, চাইও নি। বাঘটাই আমাকে ······মানে, বাধ্য হয়ে আমাকে······মানে কিনা, আমার দিকে একটুও ব্যগ্রতা না থাকলেও শুধু কেবল ও-তরফের ব্যাঘ্রতার জন্যেই আমাকে ওর খপ্পরে পড়তে হয়েছিলো। এমন অবস্থায় পড়তে হোলো আমায় যে তখন আর তাকে স্বীকার না করে আমার উপায় ছিল না···"

আরম্ভ হয় আমার বাঘাড়ম্বর।

"···তখন আমি এক খবর-কাগজের আপিসে কাজ করতাম। নিজস্ব সংবাদ-দাতার কাজ। কাজ এমন কিছু শক্ত না। সংবাদের বেশির ভাগই গাঁজায় দম দিয়ে মনশ্চক্ষে দেখে লেখা—এই যেমন, অমুক সহরে মাছবৃষ্টি হয়েছে, অমুক গ্রামে এক পায়ে ক্ষুরওয়ালা মানুষ জন্মেছে (স্বভাবতঃই সে নাপিত নয়), কোন্ গহন অরণ্যে এক অতিকায় মানুষ দেখা গেল, মনে হয় মহাভারতের আমলের কেউ হবে, হিড়িম্বা-ঘটোৎকচ-বংশীয়। কিংবা একটা পাঁঠার পাঁচটা ঠ্যাং বেরিয়েছে অথবা গোরুর পেটে মানুষের বাচ্চা—মানুষের মধ্যে যে সব গোরু দেখা যায় তার প্রতিশোধ-স্পৃহাবশতই হয়ত বা—দেখা দিয়েছে কোথাও! এই ধরণের মুখরোচক যত খবর। 'আমাদের ষ্টাফ রিপোর্টারের প্রদত্ত সংবাদ' ব'লে কাগজে যা সব বেরোয় সেই ধারার আর কি! আজগুবি খবরের অবাক জলপান!···"

"আসল কথায় আসুন মশায়।" তাড়া লাগালো ভালুকমার।

"আসছি তো। সেই সময়ে গৌহাটির এক পত্রদাতা বাঘের উৎপাতের কথা লিখেছিলেন সম্পাদককে। তাই না পড়ে তিনি আমায় ডাকলেন, বল্লেন, 'যাও তো হে, গৌহাটি গিয়ে বাঘের বিষয়ে পুঙ্খানুপুঙ্খ সব জেনে এসো তো! নতুন কিছু খবর দিতে পারলে কাগজের কাটতি হবে খুব এখন।'

"গেলাম আমি—কাগজ, পেন্‌সিল আর প্রাণ হাতে করে। চাকরি করি, না গিয়ে উপায় কি ?

"সেখানে গিয়ে বাঘের কীর্তিকলাপ যা কানে এলো তা অদ্ভুত। বাঘটার জ্বালায় কেউ নাকি গোরু-বাছুর নিয়ে ঘর করতে পারছে না। সহরতলীতেই তার হাম্‌লা বেশী, তবে ঝামেলা কোথাও কম নয়। মাঝে মাঝে সহরের এলাকাতেও সে টহল দিতে আসে। হাওয়া খেতেই আসে, বলাই বাহুল্য। কিন্তু হাওয়া ছাড়া অন্যান্য খাবারেও তার তেমন অরুচি নেই দেখা যায়। একবার এসে এক মনোহারী দোকানের সব কিছু সে সাফ করে গেছে। সাবান, পাউডার, স্নো, ক্রীম, লুডো, দাবা খেলার সরঞ্জাম—কিচ্ছু রাখে নি। এমন কি, দোকানীর সখের হারমোনিয়াম্‌টাও সাথে করে নিয়ে গেছে।

"আরেকবার বাঘটা একটা গ্রামোফোনের দোকান ফাঁক করলো। রেডিয়ো সেট্‌, লাউডস্পীকার, গানের রেকর্ড যা ছিলো, এমন কি পিন্‌গুলি পর্যন্ত সব হজম, সে সবের কোনো আর চিহ্ন পাওয়া গেল না।

"আমি যেদিন পৌঁছলাম সেদিন সে এক খাবারের দোকান সাবাড় করেছিল। সন্দেশ-রসগোল্লার ছিটেফোঁটাও রাখে নি, সব কাবার। আমি তক্ষুনি বাঘটার আশ্চর্য খাদ্যরুচির খবরটা তার-যোগে কলকাতার কাগজে পাচার করে দিলাম।

"আর, এই খবরটা রটনার পরেই দুর্ঘটনাটা ঘটলো। এক চিড়িয়াখানার কর্তা লিখলেন আমাকে—আমি বা গৌহাটির কেউ যদি এই অদ্ভুত বাঘটাকে হাতে নাতে ধরতে পারি—একটুও হতাহত না করে,—আর আস্ত বাঘটাকে পাকড়াও করে প্যাক্ করে পাঠাতে পারি তা হলে তাঁরা প্রচুর মূল্য আর পুরস্কার দিয়ে তাকে নিতে প্রস্তুত আছেন।

"আর, হ্যাঁ, পুরস্কারের অঙ্কটা সত্যিই খুব লোভজনক—বাঘটা যতই ভয়াবহ হোক না! যদিও হতাহত না করে—এবং না হয়ে—

খালি হাতাহাতি করেই বাঘটাকে হাতানো যাবে কিনা সেই এক সমস্যা।

"খবরটা ছড়িয়ে পড়লো চারদিকে। গৌহাটির বড় বড় বাঘশিকারী উঠে পড়ে লাগলেন বাঘটাকে পাকড়াতে।

"এখানে বাঘাবার কায়দাটা একটু বলা যাক্। বাঘরা সাধারণতঃ জঙ্গলে থাকে, জানেন নিশ্চয়? কোনো কিছু বাগাতে হলেই তারা লোকালয়ে আসে। শিকারীরা করে কি, আগে গিয়ে জঙ্গলে মাচা বেঁধে রাখে। আর সেই মাচার কাছাকাছি একটা গর্ত খুঁড়ে—সেই গর্তের ওপরে জাল পেতে রাখা হয়। আবার শুক্নো লতাপাতা, খড়কুটো বিছিয়ে আরো একটু জালিয়াতি করা হয় তার ওপর। বাঘটা ঐ পথে ভ্রমণ করতে এলে পথভ্রমে ঐ ছলনার মধ্যে পা দেয়—ফাঁদের মধ্যে পড়ে নিজেকে জলাঞ্জলি দিতে একটুও দ্বিধা করে না।

"অবশ্যি, বাঘ নিজগুণে ধরা না পড়লে, মানে, নিজের দোষে ঐ প্যাঁচে পা না দিলে অক্ষত তাকে ধরা একটু মুস্কিলই হয় বই কি! তখন সেই জঙ্গল ঘেরাও করে দলকে দল হৈ চৈ বাধায়। জঙ্গলের চারধার থেকে হট্টগোল করে বাঘটাকে তারা তাড়া দেয়—তাড়িয়ে তাকে সেই অধঃপতনের মুখে ঠেলে নিয়ে আসে। সেই সময়ে মাচায়-বসা শিকারী বাঘটাকে গুলি করে মারে। নিতান্তই যদি বাঘটা নিজেই গর্তে পড়ে হাত-পা ভেঙে মারা না পড়ে তা হলেই এমনটা হয়ে থাকে।

"তবে বাঘ এক এক সময়ে গোল করে বসে তাও ঠিক। ভুলে গর্তের মধ্যে না পড়ে ঘাড়ের ওপরে এসে পড়ে—শিকারীর ঘাড়ের ওপর। তখন আর গুলি করে মারার সময় থাকে না, বন্দুক দিয়েই মারতে হয়। বন্দুক, গুলি, কিল, চড়, ঘুষি—যা পাওয়া যায় হাতের কাছে তখন। তবে কিনা, কাছিয়ে এলে বাঘ এসব মারামারির তোয়াক্কাই করে না। বিরক্ত হয়ে বন্দুকধারীকেই মেরে বসে—থাবার এক থাবড়াতেই সাবড়ে দেয়। কিন্তু পারৎপক্ষে বাঘকে সে

রকমের সুযোগ দেওয়া হয় না,—দূরে থাকতেই তার বদ্‌-মৎলব গুলিয়ে দেওয়া হয়।

"এই হোলো বাঘাবার সাবেক কায়দা। বাঘ মারো বা ধরো যাই করো—তার সেকেলে সার্বজনীন উৎসব হোলো এই। গৌহাটির শিকারীরা সবাই এই ভাবেই বাঘটাকে বাগাবার তোড়জোড়ে লাগালেন।

"আমি সেখানে একা। আমার লোকবল, অর্থবল কিছুই নেই। সদলবলে তোড়জোড় করতে হলে টাকার জোর চাই। টাকার তোড়া নেই আমার, তবে হ্যাঁ, আমার মাথার জোড়াও ছিল না। বুদ্ধি-বলে বাঘটাকে বাগানো যায় কি না আমি ভাবলাম।

চলে গেলাম এক ওষুধওলার দোকানে—বল্লুম, 'দিন তো মশাই, আমায় কিছু ঘুমের ওষুধ।'

'কার জন্যে?'

'ধরুন, আমার জন্যেই। যাতে অন্ততঃ চব্বিশ ঘণ্টা অকাতরে ঘুমোনো যায় এমন ওষুধ চাই আমার।'

"বাঘের জন্যে চাই কথাটা আমি বের্ফাস করতে চাইলাম না। কি জানি যদি লোক-জানাজানি হয়ে সমস্ত প্লানটাই আমাব ভেস্তে যায়! তারপর গুজব যদি একবার রটে যায় হয়তো সেটা বাঘের কানেও উঠতে পারে, আর বাঘটা টের পেয়ে হুঁসিযার হয়ে যায় যদি?

"তা ছাড়া আমাকে কাজ সারতে হবে সবার আগে, সব চেয়ে চটপট্, আর সকলের অজান্তে। দেরি করলে পাছে আর কেউ শিকার করে ফ্যালে বা বাঘটা কোনো কারণে কিংবা মনের দুঃখে নিজেই আত্মহত্যা করে বসে—তা হলে এমন দাঁওটা ফসকে যাবে—সেই ভয়টাও ছিল।

"ওষুধটা হাতে পেয়ে তার পরে আমি শুধালাম—'একজন মানুষকে বেমালুম হজম করতে একটা বাঘের কতক্ষণ লাগে বলতে পারেন?'

'ঘণ্টা খানেক। হ্যাঁ, ঘণ্টা খানেক তো লাগবেই।'

'আর বিশ জন মানুষ?'

'বিশ জন? তা দশ-বিশটা মানুষ হজম করতে অন্ততঃ ঘণ্টা তিনেক লাগা উচিত—অবশ্যি যদি তার পেট আঁটে তবেই।' জানালেন ডাক্তার বাবু। 'তবে কিনা, এত খেলে হয়তো তার একটু বদ্-হজম হতে পারে। চোঁয়া ঢেঁকুর উঠতে পাবে এক-আধটা।'

"তাহলে বিশ ইনটু তিন ইনটু আট—মনে মনে আমি হিসেব করি—হোলো চারশ' আশি। একটা বাঘের হজম-শক্তি ইজ ইকোয়াল টু চারশ' আশিটা মানুষ। তার মানে চার শ'আশিটা হজম-শক্তি। আর হজম-শক্তি ইজ ইকোয়াল্ টু ঘুমোবার ক্ষমতা।

"মনে মনে অনেক কষাকষি করে আমি বলি 'আমাকে এই রকম চারশ' আশিটা পুরিয়া দিন তো। এই নিন ওষুধের টাকা। পুরিয়ার বদলে আপনি সব ওষুধটা একটা বড় প্যাকেটেও পুরে দিতে পারেন।"

"ডাক্তার বাবু ওষুধটা আমার হাতে দিযে বল্লেন, 'আপনি এর সবটা খেতে চান, খান আমার আপত্তি নেই। তবে আপনাকে বলে দেওয়া উচিত যে এ খেলে যে প্রগাঢ় ঘুম আপনার হবে তা ভাঙাবার ওষুধ আমাদের দাবাইখানায় নেই। আপনার কোনো উইল-টুইল করবার থাকলে করে খাবার আগেই তা সেরে রাখবেন এই অনুরোধ।'

"ওষুধ নিয়ে চলে গেলাম আমি—মাংসের দোকানে। সেখানে আস্ত একটা পাঁঠা কিনে তার পেটের মধ্যে ঘুমের ওষুধের সবটা দিলাম সেঁধিয়ে,—তার পরে তার পেট সেলাই করে তাকে নিয়ে জঙ্গল আর সহরতলীর সঙ্গমস্থলে গেলাম। নদীর ধারে বাঘটার জল খাবার জায়গায় রেখে দিয়ে এলাম

পাঁঠাটাকে। জল খেতে এসে জলখাবার পেলে বাঘটা তো আনন্দে চার পা তুলে লাফাবে। পাঁঠাটাকে কি আর খাবেনা?

"ভোর না হতেই সেই সঙ্গমস্থলে গেছি—বাঘটার জলযোগের জায়গায়। গিয়ে দেখি, অপূর্ব দৃশ্য! ছাগলটার খালি হাড় ক'খানাই পড়ে আছে, আর তার পাশে লম্বা হয়ে শুয়ে রয়েছেন আমাদের বাঘা মক্কেল! গভীর নিদ্রায় নিমগ্ন!

"ইস্, কী ঘুম! রাস্তার কোনো পাহারাওয়ালা কি পরীক্ষার্থী কোনো ছাত্রকেও এমন ঘুম ঘুমুতে আমি দেখি নি!

"বাঘটার আমি গায়ে হাত দিলাম, লেজ ধরে টানলাম একবার। একেবারে নিঃসাড়! থাবার নখগুলো গুণলাম, কোনো সাড়া নেই। তার গোঁফ চুম্‌ড়ে দিলাম, পিঠে হাত বুলোলাম—পেটে খোঁচা মারলাম—তবুও কোনো উচ্চবাচ্য নেই!

"অবশেষে সাহস করে তার গাল টিপলাম। আদর করলাম একটু। কিন্তু তার গালে আমার টিপসই দিতেও বাঘটা নড়লো না একটুও!

"আরো একটু আদর দেখাবো কিনা ভাবছি। আদরের আরো এক ধাপ এগুবো মনে করছি, এমন সময়ে বাঘটা একটা হাই তুললো।

"তার পরে চোখ খুললো আস্তে আস্তে।

"হাই তুলতেই আমি একটা হাই জাম্প দিয়েছিলাম—পাঁচ হাত পিছনে। চোখ খুলতেই আমি ভোঁ দৌড়! অনেক দূরে গিয়ে ফিরে দেখি বাঘটা উঠে আলস্যি ছাড়ছে—আড় মোড়া ভাঙছে; গা-হাত-পা খেলিয়ে নিচ্ছে একটু। ডন্-বৈঠক হয়তো সেটা, বা ওই রকমের কিছু একটা হতে পারে। কী যে—তা শুধু ব্যায়ামবীরেরাই বলতে পারেন।

তার পর ডন্-বৈঠক ভেঁজে বাঘটা চারধারে তাকালো। তখন আমি বহুৎ দূর গিয়ে পড়েছি, কিন্তু গেলে কি হবে, বাঘটা আমার তাক্

পেলো ঠিক। আর আমিও তাকিয়ে দেখলাম তার চাউনি! অত দূর থেকেও সেই দৃষ্টি—সে কটাক্ষ ভুলবার নয়!

"বাঘটা গুড়ি মেরে এগুতে লাগলো—আমার দিকে। আমরো দৌড় বেড়ে গেল আরো—আরোও।

"গুড়ি গুড়ির থেকে ক্রমে তুড়ি লাফ দেখা দিল বাঘটার।

"আর আমি? প্রতি মুহূর্তেই তখন হাতুড়ির ঘা টের পাচ্ছি আমার বুকে।

"বাঘটাও আসছে—আমিও ছুটছি বাঁচবার আশায়। ছুটছি প্রাণপণ ·····" বলতে বলতে আমি থামলাম—দম নিতেই থামলাম একটু।

"তার পর?···তার পর?···তার পর?" আড্ডার চারজনার ত্র্যহস্পপ্রশ্ন। বাঘের সম্মুখে পড়ে বিকল অবস্থায় এদিকে আমি যাই যাই, কিন্তু তাঁদের মার্জনা নেই। তাঁরা দম দিতে ছাড়ছেন না।

"·· ছুটতে ছুটতে এসে পড়েছি এক খাদের সামনে—গভীর অতল খাদ। তার মধ্যে পড়লে আর রক্ষে নেই—সাত তলার ছাদ থেকে পড়লে যা হয় তাই—একদম্ ছাতু। পিছনে বাঘ, সামনে খাদ—কোথায় পালাই? কোন্‌দিকে যাই?

"দারুণ সমস্যা! এ ধারে খাদ, ওধারে বাঘ—ওধারে আমি খাদ্য আর এধারে আমি বব্‌বাদ্!

"কি করি? কী করি? কী যে করি?

"ভাবতে ভাবতে বাঘটা আমার ঘাড়ের উপর এসে পড়লো।"

"অ্যাঁ?"

"হ্যাঁ।" বলে আমি হাঁফ ছাড়লাম। এতখানি ছুটোছুটির পর কাহিল হয়ে পড়েছিলাম।

"তার পর? তার পর কী হোলো?"

"কী আবার হবে? যা হবার তাই হোলো।" আমি বল্লাম: "এ

রকম অবস্থায় যা হয়ে থাকে।”···আমার গপ্‌পো শেষ হোলো সেইখানেই।

“কী করলো বাঘটা?” তবু তাঁরা নাছোড়বান্দা।

“বাঘটা?” আমি দীর্ঘনিশ্বাস ফেললাম: “কী আর করবে? বাঘটা আমায় গিলে ফেল্‌লো গপ্‌ করে।”

# ব্যাঙ্ক লুট

বিছানায় বসে সকালের চায়ের পেয়ালা সবে মুখে তুলছি, রাজেন এলো লাফাতে লাফাতে। একটা চিরকুট হাতে করে।

"আজ রাত্তিরে আমাদের ব্যাঙ্ক লুট হবে! হাঁফাতে হাঁফাতে সে বল্লে।

পেয়ালার চা চল্‌কে উঠলো, চাদরের ওপর পড়ে গেল খানিক, —কিন্তু আমি বিচলিত হলাম না।

এই বার্তা ওর আরেক বার্তালা বলে মনে হোলো আমার। রোজ রোজ নতুন নতুন গুজব নিয়ে আসা কাজ রাজেনের। ও ছিল রাজা ব্যাঙ্কের খাজাঞ্চী, আর আমি ছিলাম সেখানকার এক কেরাণী। কাজটা ওই জুটিয়ে দিয়েছিল আমাকে।

আফিস যাবার পথে, আমার কপাল, রোজই ওর বকুনি শুনতে হোতো আমায়। এমনও হয়েছে, ওর নাম ভুলে গিয়ে, রাজেন না বলে গজেন বলে ডেকে বসেছি ওকে—ওর গজগজানির চোটে।

প্রতিদিন ওর গজালি শুনে শুনে কান রপ্ত ছিল আমার। সেই সব রপ্তানির পর ফের এই আরেক নতুন আমদানি—এই আমার ধারণা হোলো।

"জানি আমি।" আমি বল্লাম: "আজকের কাগজেই পড়লাম তো। লুঠের বিশদ বর্ণনা প্রকাশ করেছে। একেবারে পুঙ্খানুপুঙ্খ।"

"যাও, বোকার মতো বাজে বোকো না। খবর-কাগজে পড়বে কাল। কালকের কাগজে বেরুবে সব। আর তার সমস্ত খবর আছে এই—"

এই বলে সে তার হাতের চিরকুটখানা নাড়তে লাগলো—"এই আমার হাতের কাগজে।"

আমি চিরকুটের দিকে ভিরকুটি করলাম।

"আসছিলাম আমি তোমার বাসায়," তার-স্বরে বলতে লাগলো সে: "এই কাগজের টুকরোটা উড়তে উড়তে এসে পড়লো আমার মুখের ওপর। কোথ্‌থেকে এলো কে জানে! আমি মুখ থেকে সরিয়ে ফেলতে যাচ্ছি, দেখি, কী যেন লেখা, আমার চোখে পড়লো হঠাৎ। তারপর—পড়েই ছাখো না, পড়লেই টের পাবে সব।"

পড়ে দেখলাম। কাগজটার এক কোণে পেন্‌সিলের আচড়ে লেখা:

"রাজা ব্যাঙ্ক ৩-৩০, দলের সবাইকে বলো।"

"বুঝলে এবার? ··" রাজেনের ধারাবাহিক বিবৃতি শুরু হোলো আবার: "দলের যে সর্দার সেই এই চিরকুট পাঠিয়েছে তার সাক্‌রেদের কাছে—দলের সবাইকে খবরটা দেবার জন্যে। খুব সম্ভব সাক্‌রেদটা দোতালা বাসে বসে হাওয়া খাচ্ছিল—মনে হয়, যাচ্ছিল দলের লোকদের আড্ডায় এটা জানাতেই—এমন সময়ে কি করে তার হাত ফস্‌কে—হাওয়ার চোটেই হবে হয়ত—বাসের দোতালায় কিরকমের জোরালো হাওয়া জানো তো?—কাগজখানা উড়তে উড়তে আমার মুখের ওপর এসে পড়ে—আর আমার নাকে লেগে আটকে যায়···"

"তার পরের খবর আমার জানা।—তোমাকে আর বিস্তৃত করে বলতে হবে না।" আমি জানালাম।

"তোমার জানা? ছাই জানা তোমার।" রাজেন যেন লাফিয়ে ওঠে: "কচু জানো তুমি। তারপরের খবর হচ্ছে, এই চিরকুট নিয়ে আপিসে গিয়ে ব্যাঙ্কের ম্যানেজারকে আমি দেখাচ্ছি। তিনি পুলিশে খবর দিচ্ছেন। পুলিশ এসে যথাসময়ে লুঠেরাদের হাতেনাতে পাকড়াচ্ছে। দুর্দান্ত দস্যুদের ধরিয়ে দেবার জন্যে সরকার থেকে আমি মোটা রকমের পুরস্কার মারছি।

আর সেই সঙ্গে ব্যাঙ্কে আমার প্রমোশন হচ্ছে। চাই কি, এইজন্যেই হয়ত আমি সাব্-অ্যাসিস্ট্যান্ট ম্যানেজারের কাজটা পেয়ে যেতে পারি। সাতশো টাকা মাইনের চাকরিটা।"

"খুব ডিটেকটিভ বই পড়ছো বুঝি আজ কাল?" আমি জিজ্ঞেস করি।

"ডিটেকটিভ বই পড়ার সঙ্গে এর কী?" রাজেন আমার প্রশ্নের পাশ কাটায়—"এ ছাড়া এই চিরকুটের আর কী মানে হতে পারে বলো তুমি?"

কী মানে হতে পারে? মনে মনে ভাবি খানিক। কিন্তু শক্ত শক্ত কথার মানে কোনদিনই আমার মগজে আসে না। আমি মাথা চুলকাই। অভিধানেও যে এর মানে মিলবে তা আমার বোধ হয় না। মাথা চুলকে আমি বলি—"লুঠের কথা এই চিরকুটের কোথায় আছে বলো তো? একটু বুদ্ধি খেলালেই বুঝতে পারতে, জনকতক লোক সখ করে এমনি আমাদের ব্যাঙ্কে এসে মিলতে চাইছে—এই তো!"

"তিনটে ত্রিশে? আজ শনিবার না? ব্যাঙ্ক বন্ধ না তখন? তখন বুঝি ব্যাঙ্ক খোলা থাকে বাইরের লোকের জন্যে? আর, কোনো ব্যাঙ্ক কিছু পার্ক নয় জনসাধারণের মিলন-স্থান হতে যাবে?"

"তাহলে তারা ব্যাঙ্কের বাইরেই এসে মিশবে।" আমি বলি।—"এ ছাড়া আর কী?"

"ব্যাঙ্কের বাইরে মিশবে? কিন্তু কেন শুনিতো? তার কারণ কী তা আমি জানতে পারি? শনিবারের বাজার আজ! আপিস দপ্তর বন্ধ সব তখন। ক্লাইভ স্ট্রীটের তিন সীমানায়ও কোনো সিনেমা হাউস নেই যে তারা বায়স্কোপ দেখার জন্যে জুটবে। তা ছাড়া, থাকলেও, তিনটে ত্রিশে—ম্যাটিনি শো সুরু হয়ে গেছে তখন। আমাদের ব্যাঙ্কের সামনে কোনো বাস্ ষ্টপ্ নেই যে বাসের জন্যে এসে দাঁড়াবে। অবশ্যি এটা খুব দুঃখের বিষয় যে ক্লাইভ ষ্ট্রীট দিয়ে এখনো কোনো বাস যায় না…" নেতাজী সুভাষ রোড নাম হবার পরেও…

ওর কথাগুলো আমার কানে লাগে—প্রাণেও লাগে। বিশেষ করে আমাদের রাস্তায় বাস না যাবার কথাটা।

"……তারপর দল। দলের কথা কেন হে? দলের সবাইকে বলো—এ কেমন কথা? খবরের কাগজে দলাদলির কথা থাকে আমি মানি। তা নিয়ে আমি কিছু মনে করি না। কিন্তু এই সামান্য একটা চিরকুটে দলের কথা থাকলেই সন্দেহ জাগে। মনে হয় মিলন-স্থান ওদের ব্যাঙ্কই বটে কিন্তু মিলন-লগ্নটা বিকেলে নয়, রাত্তিরে—কৃষ্ণপক্ষের তিনটে ত্রিশে। আর, রাতের শেষ পহরে কী ধরণের ওস্তাদরা ব্যাঙ্কের কাছে এসে মিলতে চায়, ভেবে ছাখো একবার!'

আমি ভেবে দেখি। ইদানীং এ তল্লাটে ছোটখাট রাহাজানি হচ্ছিল বটে, কিন্তু তাই বলে রাজা ব্যাঙ্কের হানি হবে তা কিছু ভাবা যায় না। ব্যাঙ্ক-মারা কি এতই সোজা? আর আজ রাত্তিরেই যে কেন ঐ কাণ্ড ঘটবে তা ভাবতে পারি না। কাল কিংবা পরশু রাত্তিরেও তো হতে পারে। তিনটে ত্রিশ কিছু আজকের রাতেরই একচেটে নয়। কথাটা বলি রাজেনকে। রাজা ব্যাঙ্কের খাজাঞ্চি, কিন্তু আসলে একটি খাজা হলেও বলি।

"হ্যাঁ, ওটা একটা কথা বটে।" তবু সে আমার কথাটা মানে: "কিন্তু বাপু, ব্যাঙ্ক লুটের মত কাজ হঠাৎ কিছু ঝপ্ করে হয় না। অনেক দিন ধরে ফন্দীর পর অনেক প্ল্যান এঁটে, আট ঘাট বেঁধে তবে সমস্ত ঠিক করা হয়। এসব করে দলের পাণ্ডা। তারপর সব কিছু ঠিক-ঠাক হয়ে গেলে তখন জানানো হয় দলের লোকদের—একেবারে শেষ মুহূর্তে। কেননা আগে থেকে জানালে তারা গল্পগুজবে বাইরের লোকের কাছে বেফাঁস করে বসতে পারে। তার থেকেই আমার ধারণা…"

কিন্তু তখনো আমার বিশ্বাস হয় না। এমন কি, এও আমার মনে হয়, ঐ চিরকুট, আর পেনসিলের লেখা উক্ত কাহিনী ও বানিয়ে এনেছে—আজ সকালে আমার কাছে ফলাও করে বলার জন্যেই!

কিন্তু আপিসে গিয়ে ধারণা আমার টলে গেল। খবর পেলাম

ফাঁকা থাকে যে গাড়ির মধ্যে পায়চারি করাও যায়—বাধা দেবার থাকে না কেউ কামরায়।…"

আমার ভ্রমণকাহিনীর মাঝখানে বিনি বাধা ছায়—"বুঝলাম বুঝলাম। দিব্যি পায়চারি করতে করতে কলকাতা যাওয়া যায়।"

"কথার মাঝখানে কথা পাড়িস এই তোর ভারী দোষ। বড্ডো বিচ্ছিরি। একটুও তোর আত্মসংযম নেই। তোর জন্যে কথার খেই হারিয়ে যায় আমার।…কী বলছিলাম? হ্যা, ভয়ঙ্কর ভীড় থাকে আটটা তেইশের গাড়িটায়। যতো আফিসের বাবুরা যায় কিনা সেইটেয়? সেই গভীরতার ভেতর এই বপু নিয়ে যদি বাপু আবার আমি সেঁধুই—ভিড়ি গিয়ে সেই ভিড়ে—এই অধমের দ্বারা উক্ত লোকালের লোকসংখ্যা আর একগুণ বাড়াই—না সেরূপ বিপুল বাসনা কোনদিনই আমার ছিল না।"…

"একগুণ? না পয়েন্ট জিরো জিরো জিরো একগুণ?" বিনি ধাক্কা মারে আবার। একেবারে শূন্যপুরাণ এনে ফ্যালে। "বাদুড়ঝোলা একটা ট্রেনে মোট কত লোক থাকে তোমার আন্দাজ?" শুধোয় আমাকে।

"০০০১ গুণ? তা, তুই বলতে পারিস। অঙ্কে তোর মাথা বেশি।" ওর গুণফল আমি মেনে নিই—মাথা পেতেই। নিজের গুনপণায় বিশ্বাস নেই আমার।

"তা সে যাই হোক্, আমার বক্তব্য হচ্ছে আটটা তেইশের গাড়িতে চিঁড়ে চ্যাপটা হয়ে যাওয়ার চেয়ে সকালের সাতটা পঞ্চান্নয় যাওয়া ঢের শ্রেয়ঃ। ঢের আরামের। তাই এখানে এসেই আমি স্থির করলাম যে কলকেতায় যেতে হলে—আর, যেতেই তো হবে রোজ—যতো কাজে আর অকাজে—তাহলে—সকালের ঐ সাতটা পঞ্চান্নকেই পাকড়াতে হবে আমায়।"

"তুমি বলছো কী বল তো? মাথায় ঢ্কছে না মোটেই।" বিনি মাথা নাড়ে: "তুমি বললে যে আটটা চোদ্দর গাড়িটা বাতিল হয়েছে?

সাতটা পঞ্চান্ন তো হয়নি? সে তো তেমনি আছে—ছিল যেমন। যাচ্ছে-আসছে আগের মতই? তবে? তাহলে তোমার অসুবিধাটা হোলো কোন্‌খানে?"

"কোন্‌খানে! টের পাচ্ছিস না তুই?"

"একদম্ না। আর তাছাড়া বাপু, সাতটা পঞ্চান্নর গাড়িতে তো তুই যাও না কক্ষনো। একদিনও যেতে দেখিনি তোমায়—।"

"গেছি কি যাইনি সেথকা তো উঠছে না এখানে। আসল কথা, ঐ গাড়িতেই যাবার বাসনা আমার বরাবরের। সর্বদা ঐ ট্রেনটাই আমি ধরতে চেয়েছি। সাতটা পঞ্চান্নরটা বাতিল হলে তো তোমাকে আরো কাহিল করতো। দুঃখের আমার থই থাকতো না। কেননা তখন আমাকে ধরবার জন্যে আরেকটা গাড়ি ঠিক করতে হোতো বাধ্য হয়ে। কিন্তু তুই দেখতেই পাচ্ছিস সাতটা পঞ্চান্নকে না করে ওরা বরবাদ করেছে আটচা চোদ্দকে এবং এটা আমার ধারণায় আরো বেশি সঙ্গীন ব্যাপার। আমার জীবন-যাত্রার ওলোট পালোট হচ্ছে এর জন্যেই। মানে, এর ফলে, আমার সকাল বেলার সব প্রোগ্রাম্ উনিশ মিনিট করে এগিয়ে দিতে হচ্ছে। আর উনিশ, কিছু চাট্টিখানি না। খুব কম সময় নয়। একটা জীবনে রোজ রোজ এই উনিশ মিনিট—যদি আমাদের এই নগর-জীবনের কথা ভালো করে একবার বিবেচনা করা যায়।"

"উনিশ মিনিট এগিয়ে দিতে হচ্ছে কেন শুনি?" তথাপি সে বুঝতে পারে না।—"আর, এগুচ্ছোই বা তুমি কি করে শুনি?"

"কি করে? যারপরনাই কষ্ট করে। তার—তুই কী বুঝবি? হতভাগা রেলওয়ালাদের বদখেয়ালে এখন থেকে আমকে আরও উনিশ মিনিট আগে বিছানা ছাড়তে হবে! আর, সকাল বেলায় বিছানা ছাড়া—সে যে কী কষ্টের! ঘুম জিনিসটা কখনোই ফেল্‌না না—সকাল বেলায় তো নয়ই। সেই ঘুম ফেলে ওঠা যে কী কঠিন সে খালি

আমিই জানি। সেটা আমাকে এখন থেকে আরো উনিশ মিনিট আগে জানতে হবে। ঘড়িটাকে অ্যালার্মিং করতে হবে সেইমতন। তারপরে আবার দাড়ি কামানো—আর এক ঝঞ্ঝাট। তাও সারতে হবে উনিশ মিনিট আগে। তারপর প্রাতরাশ। তোর বানানো ডিমসেদ্ধ, টোস্ট, পোচ্, চা ইত্যাদির শ্রাদ্ধ করতে হবে উনিশ মিনিট আগেই। এই সব প্রাতঃকৃত্য সেরে সুরে তেড়ে ফুঁড়ে বেরুতে হবে ট্রেন ধরতে। পড়ি কি মরি করে ছুটতে হবে আমায়—"

"উনিশ মিনিট আগে।" ও-ই সম্পূর্ণ করে দেয়।—"কিন্তু কেন, তা বলো দেখি।"

"কেন?" আমি ওর দিকে তাকাই। তাকিয়ে থাকি খানিক।

আমার মনে হয়, যতটা নয়, তারও বেশী বোকা বলে নিজেকে জাহির করবার চেষ্টা করে সে এক এক সময়। তার বোকামির বহর দেখিয়ে আমায় তাক্ লাগাতে চায় কিনা ওই জানে!

"কেন? কেন এই উনিশ মিনিট? এই তোর—এত অঙ্কের মাথা?" না বলে আমি পারিনে: "আটটা চোদ্দর থেকে সাতটা পঞ্চান্ন বিয়োগ কর্, তাহলেই তুই টের পাবি। দেখতে পাবি যে ঠিক উনিশ মিনিটের ফারাক্।"

"কিন্তু বাপু তুমি তো সাত জন্মেও আটটা চোদ্দয় যাও না। তুমি যাও আটটা তেইশে। গাড়িটা ষ্টেশনের বাঁক ঘুরে এদিক দিয়েই যায় তো···আর, যাবার সময়ে আমি তো এই জানালাতেই দাঁড়িয়ে থাকি। দেখতে পাই যে তুমি দরজার হাতল ধরে ঝুলতে ঝুলতে চলেছো। আমার এমন ভয় করে বাপু—" বলতে গিয়ে সে শিউরে ওঠে।

"করবেই তো! আমারই কি করে না? কিন্তু করলে আর কী করছি। আটটা তেইশের গাড়িতে যা বেধড়ক্ ভিড়! ভেতরে পা বাড়াবো তার যো কি! দরজার মুখের লোকেদের ঠেলে ঢুকতে পারলে তো?"

"তবে? তোমার গাড়ি যখন সেই আটটা তেইশেই, তখন কেন যে তোমাকে উনিশ মিনিট আগে তৈরি হতে হবে তার তো কোন মানে

পাইনে। হোলোই বা বাতিল আটটা চোদ্দ, বয়েই গেল! তাতে তোমার কী যায় আসে?"

অতি কষ্টে আমি নিজেকে দমন করি—যদিও আমি দেখেছি দমন করা মোটেই কষ্টসাধ্য নয়। আলুর দমের মতই সোজা। তাহলেও, চেষ্টা করেই নিজেকে দমাই। দমিয়ে—মেজাজ ঠাণ্ডা রেখে—সহজবোধ্য ভাষায়—যেমন করে দুগ্ধপোষ্যদের বোঝায়—সেইভাবে ওকে সমৃঝাতে লাগি :

সবাই জানে সকলের জন্যেই তিনটে করে সকালের ট্রেন, দুনিয়ার সব জায়গাতেই। একটা সে ধরতে চায় (আমার ক্ষেত্রে এখানে যেটা সাতটা পঞ্চান্ন), একটা সে ধরতে গিয়ে একটুর জন্যে ফেল করে (আমার বেলা যেটা আটটা চোদ্দর), আর একটায় সে শেষ পর্যন্ত যায় (আমার সম্পর্কে যেটা হচ্ছে আটটা তেইশ)। অতএব, শ্রীবিনি, তোমাকে আমার করযোড়ে মিনতি, এবং বিনতি,—দয়া করে আমার সকালের খাবারটা এবার থেকে আরো উনিশ মিনিট আগে বানাবে কাল থেকে—মানে, কাল সকাল থেকেই—আমার জীবনের গতি উনিশ মিনিট এগিয়ে গেল, সর্বদা মনে রেখো একথা। কাল থেকে আমায় সাতটা ছত্রিশের গাড়ি ধরবার জন্যে উঠে পড়ে লাগতে হবে—"

"কিন্তু সাতটা ছত্রিশে তো কোনো গাড়ি নেই দাদা।" সে জানায়।

"নেই আমি জানি। কিন্তু তোর মতন মুষ্টিমেয় বুদ্ধি নিয়ে চলতে হলে কলকাতা আমার পক্ষে গয়া। চিরদিনের মতই সুদূর-পরাহত। কোনো জন্মে সেখানে আর আমায় পৌঁছুতে হবে না। সাতটা ছত্রিশে যে কোনো গাড়ি নেই সেকথা আমার বেশ জানা আছে কিন্তু তাহলেও অতি আধুনিক কবির মতন, এই গাড়িটা আমাকে কষ্টকল্পনা করতে হবে। কেননা, সাতটা ছত্রিশের গাড়ি ধরার চেষ্টায় গেলেই তবেই আমি সাতটা পঞ্চান্নর গাড়িটা ফেল্ করতে পারবো। যাবো আমি সেই আটটা তেইশে—বাদুড়ের মতন ঝুলে—রোজ যেমন যাই।"

# টুনুর স্বর্গ থেকে পতন !

( কিংবা উপসর্গ থেকেই ? )

প্রথম দেখাতেই ভদ্রলোককে ভালো লেগে গেল টুনুর। ইস্কুলের ছুটির পর বই-বগলে চীনে-বাদাম চিবুতে চিবুতে বাড়ী ফিরছে, পাড়ার ছেলেদের জটলা দেখে দাঁড়িয়ে পড়্ল। সাইকেলের গায়ে হেলান দিয়ে—ওঁর নিজেরই সাইকেল,—সৌভাগ্যবান ভদ্রলোক, সন্দেহ কি ! সাইকেলের গায়ে হেলান দিয়ে ভদ্রলোক হাত-পা নেড়ে বক্তৃতা দিয়ে ছেলেদের বোঝাচ্ছিলেন। বোঝাবার কোনও দরকারই ছিল না, কেন না, স্পোর্ট্‌সের প্রয়োজনীয়তা জানে প্রত্যেক ছেলেই। ফুটবল্‌ খেলা যে জীবনধারণের পক্ষে জলবায়ুর মতই অত্যাবশ্যক, ছেলেদের তা বোঝাতে যাওয়াই বেশী। কেননা কোনও বালকেরই তা অজানা নেই।

টুনুও জানে এ কথা। এবং টুনু এও জানে, জীবন থেকে ফুটবল্‌ বিয়োগ করলে ফল দাঁড়ায় শূন্য। সে জীবনের কোনও মানেই হয় না। প্রাণবিয়োগের মতই আর কি। এবং যদি তাকে সুযোগ দেয়া হয় তা হ'লে বক্তৃতা করে হাত পা নেড়েও এ কথা সে বলতে পারে। ঐ ভদ্রলোকের চেয়েও ঢের ভালোই পারবে সে।

কিন্তু মাইকেল ছেলেদের কাছে যেমন ভীতিকর, সাইকেল তেমনি প্রীতিজনক ( সাইকেল-ওয়ালা যদি ভদ্রলোক নাও হয় তবুও আকর্ষণের বস্তু,—ভদ্রলোক হলে তো বলাই বাহুল্য ! )। তাই ছেলেরা সবাই একযোগে হাঁ করে জানা কথাই নতুন করে জানছিল আবার।

অবশেষে সমস্ত কথার সারমর্মে এসে পৌঁছান্‌ ভদ্রলোক। ওঁদের

বয়েজ স্পোর্টিং বলে কি একটা ক্লাব আছে লেক-এরিয়ার কাছাকাছি, ওদের সব হতে হবে সেই ক্লাবের সদস্য, আর দিতে হবে চাঁদা— নিয়মিত বা অনিয়মিত যেরকম ভাবে ওদের সুবিধা। চাঁদার পরিমাণ অবশ্য এখন জানা গেল না,—সদস্যদের আনন্দের পরিমাণ ও পকেটের পরিণাম থেকে সেটা পরে ঠিক হবে।

বক্তৃতার ফাঁকে ফাঁকে টুনুকে লক্ষ্য করছিলেন ভদ্রলোক। টুনুও বেশ গর্ব বোধ করছিল মনে মনে। এমন একটা চমৎকার লোকের বারংবার চক্ষুগোচর হচ্ছে ও। আর না হবেই বা কেন? ক্লাসের মধ্যে,—কেবল ক্লাসই বা কি—সারা ইস্কুলের মধ্যে, টুনুর মত স্মার্ট ছেলে আর কে আছে শুনি?

"তোমায় কোথায় যেন দেখেছি খোকা! নাম কি তোমার?" তাকে লক্ষ্য করেই ভদ্রলোক প্রশ্নবাণ ছাড়েন।

কোথায় যে সাক্ষাৎ হয়েছে টুনুর স্মরণ হয় না। নামটা বলবে কি বলবে না, ইতস্ততঃ করছে, পাড়ার একটা ছেলে অযাচিতই বলে দেয়—"ওর নাম টুনু।"

টুনু! ভারি রাগ হয় ওর। নাম বলতে হয়, ও নিজে বলবে। ওর নিজেরই নাম তো! কেন, ভালো নাম কি ছিল না তার? টুনু! ঐ ছোট্ট এক টুক্‌রো ওর নেহাৎ অপছন্দ-নামটা এই উল্লেখযোগ্য মানুষটির কাছে ফাঁস না করলেই কি চলত না?

টুনুর মুখ লাল হয়ে ওঠে। লজ্জায় আর রাগে।

"টুনু! বাঃ, বেশ নাম তো! কোন্ ইস্কুলে পড় তুমি?"

ওর মনে হল অন্য একটা ইস্কুলের নাম করে দেয় এবং ক্লাসের প্রসঙ্গ উঠ্‌লে দু ক্লাস, নিদেন্ পক্ষে এক ক্লাস বাড়িয়ে বলে অন্ততঃ। কিন্তু মনের কথা মুখ অবধি পৌঁছতে না পৌঁছতে সেই উন্মুখ ছেলেটা আবার মুখর হয়ে ওঠে—"সাউথ সুবর্বন্, স্যার্!"

"কী বল্লে, সাউথ সুন্দর বন? সুন্দর বনে আবার ইস্কুল আছে নাকি? জানতাম না তো!"

ভদ্রলোকের রসিকতার চেষ্টায় সব ছেলেই হো-হো করে ওঠে। কেবল টুনুই হাসতে পারে না। মনে মনে গোঁ গোঁ করে সে।

আর এক মিনিট্ও দাঁড়ায় না টুনু। গম্ভীর চালে চলে যায় সেখান থেকে।

কয়েক দিন পরে এক বিকেলে, ইস্কুল থেকে বেরুবার মুখেই আবার দেখা। তাকে দেখতে পেয়েই সাইকেল থামান ভদ্রলোক।

—"এই যে টুনু! ছুটি হয়ে গেল বুঝি।"

টুনু ঘাড় নাড়ে। কী আর বলবে? ছুটি যে হয়েছে এবং সোরগোল করেই হয়েছে সে তো একেবারেই প্রত্যক্ষ ব্যাপার! এমন গায়ে-পড়া প্রশ্নের জবাব দিতে দায় পড়েছে তার।

—"আমার সাইকেলের ব্যাকে বসো। চল, তোমার বাড়ীর রাস্তা অবধি পৌঁছে দিয়ে আসি তোমায়।"

সাইকেলের কথায় টুনুর লোভ হয়। সেদিনকার সুন্দর বনের ইঙ্গিতের সব রাগ তার জল হয়ে যায় মুহূর্তে। টুনু ওকে মার্জনা করে দেয় মনে মনে।

সাইকেল হল ছেলেদের কাছে স্বর্গ। ব্যাক্সীট্ থেকেই ক্রমশঃ স্বর্গারোহণ,—পা-দানী থেকেই পাল্লা সুরু বলতে গেলে। ব্যাকে চেপেই সাইকেলে আসলচাপার পথ পরিষ্কার করতে হয়। সাইকেলের ব্যাক্সীট্কে উপসর্গ বলা যেতে পারে, সুতরাং।

প্রথমে ঈষৎ ভদ্রয়ানার ভান, পরে অর্দ্ধ-অনিচ্ছা, তার পরে একটু দোমনা দেখিয়ে টুনু রাজী হয় অবশেষে।

টুনুর বাড়ী কোন্ রাস্তায় এবং কত নম্বরে জেনে নেন ভদ্রলোক। তারপর বলেন—যদি "একটু এধার দিয়ে ঘুরে যাই, তোমার খুব অসুবিধা হবে কি? একট কিন্তু ঘুর হবে তা'তে। কিছু দেরীও হয়ে যেতে পারে তোমার।"

হোক্ গে, টুনুর কোনো আপত্তি নেই। আরো তো ভালো তার, আরো বরং বেশীক্ষণ সাইকেলের স্বর্গ সে উপভোগ করবে।

নিজে থেকেই বলতে থাকেন ভদ্রলোক ঃ

—"আমার নাম? বোগেশ দা'। বোগেশ দা' বলেই ডেকো আমায় তুমি।"

একটু থেমেই যোগ করেন আবার ঃ "বোগেশ মনে থাকে যেন। বোগাস্ নয় কিন্তু।"

দুটো শব্দের সাদৃশ্যে মনে মনে হাসে টুনু। বোগাস্ দা'! খাসা নাম! মনে মনেই বলে সে।

"বাপ মা নাম রেখেছিল বোগেশ! আমি কি করব বলো? মানে হয় না। কিন্তু ফেলতেও পারা যায় না। আবার এমন গোলমাল হয় এক-এক সময়ে—বোগাস্ আর বোগেশে!"

টুনু এবার হেসেই ফেলে। সশব্দেই। ভদ্রলোক একটু মুষড়ে পড়েন যেন।

টুনু লজ্জিত হয়ে যায়।

সাইকেল চলতে থাকে। তাদের বাড়ীর রাস্তা বাঁ-হাতি রেখে তে-মাথার সিনেমাকে ডানধারে ফেলে, তাদের পাড়া ছাড়িয়ে, অনেক দুর ঘুরে তার অজানা অচেনা সব গলিঘুঁজি দিয়ে তারা চলতে থাকে। টুনু ক্রমশঃ অসুবিধা বোধ করে যেন। ইস্কুল থেকে বাড়ী ফিরতে দেরী হলে আবার বকুনি আছে ঠাকুমার! অথচ ভদ্রলোক নিজের থেকে নিয়ে চলেছেন, কিছু বলাও যায় না।

কিন্তু সাইকেলের ব্যাকে বসে টুনু নিতান্তই অসহায়। সাইকেলের পিঠ থেকে পড়ে গিয়ে আছাড় খেতে অনেক লোককে সে দেখেছে অনেকবার,—কিন্তু স্বর্গ থেকে পতন সম্ভব হলেও, সে ভেবে এবং আলোচনা করে দেখে উপসর্গ থেকে পতন অত সহজ নয়। পর-চালিত সাইকেলে বসে কি করে ও আছাড় খাবে বল।

তাকে যেতেই হবে, নিরীহের মতই বসে-বসে যেতে হবে, সাইকেল-চালকের যদৃচ্ছাক্রমে এবং যেখানে খুসী। সাইকেলে চাপার সুযোগ না নিলেই সে ভালো করত, এখন তার মনে হতে থাকে।

অবশেষে সাইকেল থামে এক জায়গায় এসে।

"এই আমার বাড়ী।" বোগেশ দা' বলেন,—"ভাড়াটে বাড়ীই অবশ্যি; আর এখানেই আমাদের বয়েজ্ স্পোর্টিং ক্লাব্, এরই নীচের তালায়। এস ভেতরে, দেখবে এস।"

ভাববার অবকাশ পায় না টুনু। বাড়ী ফিরে বকুনির কথাও ভুলে যায়। যন্ত্র-চালিতের মতই সে বাড়ীর মধ্যে ঢোকে।

সত্যিই, দেখবার মত বটে ক্লাব্টা। তিন-চারটে ঘর জুড়ে। সামনের আর পাশের ঘরে, প্রায় তারই সমবয়সী ছেলেরা ক্যারম্ আর পিং-পং খেলছিল। এতক্ষণে একটু উৎসাহ বোধ হতে থাকে টুনুর।

ওদের সঙ্গে যোগ দিয়ে এক চোট খেলে গেলেও হয়। পারবে ওরা ওর সঙ্গে? হুঁ, তা আর পারতে হয় না! পর পর নিলে-গেম্ খাইয়ে দেবে টুনু।

"আচ্ছা, আচ্ছা, খেলবে পরে।" বোগেশ দা' যেন টুনুর মনের কথা টের পান—"তুমি তো আজ থেকেই মেম্বার হয়ে গেলে আমাদের ক্লাবের। চাঁদা? এখন সঙ্গে নেই বলছ? আচ্ছা সে কাল বিকেলে দিয়ো 'খন এনে। এখন এস, কত শীল্ড্ কাপ্ আর ট্রফি আমরা জিতেছি দেখবে চল। সে সব ওপরে সাজানো আছে আমার ঘরে।"

ওপরে যায় টুনু।

টুনুর চোখ বিস্ময়ে বিস্ফারিত হয়—মানে, যত দূর পর্যন্ত হবার।

বাবাঃ! কতগুলো শীল্ড্ আর কাপ্! তাদের চকমকানিতে ঘর যেন ঝক্মক্ করছে।

বোগেস দা'র মুখ চল্তে থাকে, "ঐ কাপ্টা কিসে পেয়েছিলুম জান? বক্সিং-এ! বলাই চাটুজ্যেকে হারিয়ে। অবাক্ হচ্ছ? বলাই চাটুজ্যেকে হারানো যায় না বুঝি? নাই যদি হারালুম তা হ'লে কাপ্টা পেলুম কি করে? তুমিই বল। আর এই যে ট্রফি দেখ্ছ—এটা

যুযুৎসুর জন্য। যুযুৎসুর অনেক প্যাঁচ আমি জানি। তোমাকেও শিখিয়ে দেব। এক সময়ে শিখে নিয়ো। এই ব্যাট্‌টা দেখেছ তো! কেমন ব্যাট্‌ দেখ। এই দিয়ে তিন হাজার রান্‌ তুলেছি আমি, তার মধ্যে সতেরটা সেঞ্চুরি আর চারটে ডবল সেঞ্চুরি! আর ঐ কাপ্‌টা টেনিস্‌-এর জন্যই, সাউথ্‌ ক্লাব থেকে পাওয়া—নেতাজীর বাড়ীর কাছে সাউথ্‌ ক্লাব। ফ্রেঞ্চ্‌ টেনিসিয়ান্‌ কোশেকে হারিযে পেয়েছিলাম। কোশে। কোশের নাম শোনো নি! শুনবেই বা কি করে? খুব ক'ষে হারিয়ে দিয়েছিলুম তাকে! আর পাতিয়ালার কুস্তিগির লটপট্‌ সিংকে হারিয়ে পেয়েছিলাম এই রূপোর কাস্‌কেট্‌। তোমার কি মনে হয়, রূপো নয় এ? নিছক কাঁসা? পাগল! পাতিয়ালার মহারাজা নিজে হাতে তুলে আমাকে প্রেজেণ্ট্‌ করলেন, আর তিনি কিনা কাঁসা ছোঁবেন? বল কি! এ কখনও হতে পারে? আর ঐ ভারী শীল্ড্‌টা দেখছ? ওটা একটা ফুটবল টুর্ণামেণ্ট জেতার। আমি যে এক সময়ে মোহনবাগানে খেলেছি হে! কদ্দিন ক্যাপ্টেন্‌ ছিলাম মোহনবাগানের! গোলেও খেলতাম, হাফ্‌ ব্যাকেও, ব্যাকেও। যাকে বলে অল্‌রাউণ্ড প্লেয়ার—মানে, চারিধারে গোল। এই যে আমার নাকটা একটু বাঁকা, কেন বল দেখি? একবার নাক দিয়েই বল আটকে গোল বাঁচিয়ে দিলুম কিনা! সেই থেকেই। কি করি, তীরবেগে বল আসছে, হাত-পা দিয়ে ঠেকানো যায় না, হেড্‌ ক'রেও না; নাকই ছিল হাতের কাছে, নাকিয়ে বলটাকে বাঁকিয়ে দিলাম। একেবারে যাকে বলে নোক্‌ড্‌ আউট্‌। কর্ণার হল বটে, কিন্তু গোল তো বাঁচল! সেই টুর্ণামেণ্ট জেতারই তো ঐ শীল্ড্‌। কিন্তু নাকটাও আমার গেল বেঁকে। যাক্‌ গে—!"

টুনু অবাক হয়ে তাকিয়ে থাকে। বোগেশ দা এবং নাক—তুজনের দিকেই। মন্ত্রমুগ্ধের মত শোনে। সব রকম স্পোর্টসে সমান ফ্রীকস্‌—বোগেশ দা তো কম নন্‌! ভক্তির উচ্ছ্বাসে উথলে ওঠে টুনু। সাক্ষাৎ দেবতার সামনে দাঁড়িয়ে আছে মনে হতে থাকে ওর।

—"আর ঐ সব টুক্‌রো-টাক্‌রা মেডেল, কাপের তো ইয়ত্তাই নেই। ও-সব পেয়েছি ক্যারাম্, ব্যাডমিণ্টন্, বাগাডেল, পিং-পং, দাবা-বোড়ে এই সব কম্পিটিশন জিতে—'

তারপর তিন মাস কেটে গেছে। টুনু এখন বয়েজ স্পোর্টিং-এর নাম-করা মেম্বার। সে নিজেও অনেককে দলে টেনেছে—তার অনেক বন্ধুকেই। তাদের ক্লাব্ এখন চলছে জোর। এই ফুটবলের মরশুমে তারা নিজেরাও একটা টুর্ণামেন্ট খুলবে স্থির করছে। টুনু তার ঠাকুমাকে বলে-কয়ে টাকা দেয়াতে রাজী করিয়েছে। স্বর্গগত ঠাকুরদা'র নামেই, ক্লাব থেকে একটা কাপ্ আর এগারোটা মেডেল ঘোষণা করা হবে। একধারে ঠাকুরদা'কে অমর করা আর নিজেরা খেলে অমর হওয়ার এমন ফুটবল-যোগ কিছুতেই পা-ছাড়া করা যায়না।

কিন্তু এই ঘোষণার মুখেই গোলবাধল। বোগেশ দা একদিন তাঁর মুখ চুণ ক'রে এসে হাজির। কোথায় নাকি কিছু টাকা ধার করা ছিল তাঁর, না শুধতে পারায় পাওনাদাররা এসে তাঁর যত শীল্ড্ আর কাপ, মেডেল আর অন্যান্য ট্রফি—এমন কি পাতিয়ালা-প্রদত্ত সেই সন্দেহজনক রূপোর বাস্কেট্‌টি পর্য্যন্ত ক্রোক করে নিয়ে গেছে। সেগুলো উদ্ধার না করলে নয়। তা না হলে ক্লাবই ভেঙে যায়, টুর্ণামেন্ট তো টুর্ণামেন্ট!

এবং উদ্ধার করতে হবে টুনুকেই। টুনু ছাড়া কে করবে আর? কিন্তু টুনু—? সে ভারি অবাক্ হয়। তখন তার কানে কানে একটা উপায় বাৎলে দেন বোগেশ দা'। টুনু ঘাড় নাড়ে, বলে, "না না, সে হয় না" বোগেশ দা' আরো বেশী ঘাড় নাড়েন। অবশেষে টুনুর ঘাড় নাড়ার ক্ষমতা লোপ পায়।

বোগেশ দা' বলে দেন—"মিউনিসিপ্যাল মার্কেটের ৪৪০ নম্বর ষ্টল, মনে থাকবে তো? কাঁটায় কাঁটায় বারোটায় যাব আমি। ঠিক যাওয়া চাই কিন্তু তোমার। ঐ নিয়ে—বুঝেচ?"

টুনু ফাইনাল ভোট দেয়, এবার নিজের বিরুদ্ধেই।

অনেক এদিক্ ওদিক্ ক'রে, বহুৎ ইতস্ততর পর, শেষাশেষি মরিয়া হয়ে ওঠে টুনু। ঠাকুমার পূজোর ঘরে গিয়ে লক্ষ্মীর ঝাঁপির মধ্যে হাত পূরে নেয়। যা পায় আঙ্গুলের ফাঁকে তুলে নিতে সে দ্বিধা করে না। তার পর সোজা ছুট মারে মার্কেটের দিকে।

তখনও বারোটা বাজতে আধ ঘণ্টা দেরী, গীর্জ্জার ঘড়িতে সে দেখতে পায়। যাক্, ষ্টলটা ততক্ষণে চিনেই আসা যাক্ না কেন!

৪৪০ নম্বরের ষ্টল। সেখানে এসে ঝলসে যায় টুনুর চোখ। সমস্ত ষ্টল বোঝাই যত শীল্ড্ আর কাপ্, মেডেল আর কত কী! এবং কাস্কেটও অগুণ্তি। রূপো কি কাঁসার ওগুলো, কে জানে!

টুনু অবাক্ হয়ে ভাবে, আজ কি যত রাজ্যের যত স্পোর্টস্‌ম্যান্, সবার সম্পত্তিই এক সঙ্গে নীলাম হতে চলেছে? বড় সমস্যার ব্যাপার তো তাহলে!

যোগেশ দা'র জিনিষগুলোও সে চিনতে পারে—দেখবা মাত্রই। কত দিন নির্ণিমেষে ওর দেখা ওগুলো। ভুল হবার যো কি? ঐ যে ওই কোণে সব থরে থরে সাজানো রয়েছে।

সাহসী হয়ে ষ্টল-কীপারকে গিয়ে জিজ্ঞাসা করে টুনু, "এত সব শীল্ড্, কাপ্ এখানে কেন?"

"আমরাই তো সাপ্লাই করি স্পোর্টস্‌ম্যান্‌দের। প্রায় যত পাড়াটে ক্লাব সব আমাদের ভাড়াটে। অর্ডার দিয়ে দিয়ে ডিজাইন-মাফিক তৈরী করানো এ সব। এ সব না হলে কি ক্লাব চলে আজকাল? মেম্বার আসবে কেন? ছেলেরা কি এতই বোকা নাকি? কলকাতার ছেলে! সহজে ভোলবার ছেলে নয় এরা।" ষ্টল-কীপার মুখখানা একেবারে হাঁড়ি-পানা করে আনে।

টুনুর নিঃশ্বাস বন্ধ হয়ে আসে যেন।

"যোগেশ দা'—যোগেশ দা' কখন আসবেন বল্‌তে পারেন?"

"কে ? স্পোর্টস্‌ম্যান্ মিষ্টার বোগেশ দাস ? তাঁর অপেক্ষাতেই তো বসে আছি খোকা ! তাঁর কে এক বন্ধু নাকি টাকা নিয়ে আসছেন। হ্যাঁ, টাকা আজকাল সস্তা হয়েছে কিনা ! বল্লেই চলে আসে অম্‌নি !—"

তারপর টুনুকে আপ্যায়িত করার জন্যই যেন সহানুভূতির সুরে সুরু করেন—"আমরা অনেক সুবিধা দিয়েছিলাম ভদ্রলোককে—যাতে ক্লাবটা চালু হয়। তা, দু'-তিন মাস হয় তো হয়, একেবারে ন'-ন' মাসের ভাড়া বাকি ! তা হলে কি করে চলে বল ? এই থেকেই তো চালাতে হয় আমাদেরও।"

টুনু জিজ্ঞাসা করে—"ন' মাসের বাকি ? কিসের ভাড়া মশাই ? আপনাদের বাড়ী নাকি সেটা, বোগেশ দা' যেখানে থাকেন ?"

"বাড়ী ভাড়া না হে ছোকরা, বাড়ী না। আমরা ষ্টল-কীপার, কারো ঘর-বাড়ীর খবরে কী দরকার আমাদের। বাড়ীভাড়াও বাকী ফেলেছে কিনা কে তার খবর নিতে গেছে ? সময়ই বা কই ? আর এমন গরজই বা কি আমাদের ? বাড়ী নয়, আমাদের এই শীল্ড্-কাপ্-মেডেলের বাকী ভাড়ার কথাই বলছি।"

"য়্যাঁ ?" টুনু আপাদমস্তক চম্‌কে ওঠে। "এ সব কি তবে ভাড়া করা ছিল নাকি ?"

কেবল প্রথম শব্দটাই টুনুর মুখ থেকে বেরোয়, বাকিগুলো তার মনে মনেই উচ্চারিত হয়।

বারোটার দুটো কাঁটা এক হতে-না-হ'তেই টুনু সরে পড়ে সেখান থেকে। ঊর্দ্ধশ্বাসে সে বাড়ী ফেরে।

এবং ফিরে লক্ষ্মীর সম্পত্তিও লক্ষ্মীর ঝাঁপির মধ্যে রেখে আসে আবার।

টুনু ভাবতে বসে তার পর। মুখখানা তার কেমন এক রকম হয়ে যায়—সেটা চিন্তাশীলতার লক্ষণ।

বোগেশ দা'র নামটা কি সত্যিই খুব গোলমেলে ?

নিজেকেই প্রশ্ন করে টুনু।

# ঘোড়াও ঘোড়েল হয়

একবার হাতী পোষার বাতিক হয়েছিল আমার কাকার। সেই হাতীর সঙ্গেই একদিন তাঁর হাতাহাতি হয়ে গেল। হাতীর শুঁড় কাকার কান থেকে খুব বেশী দূর ছিল না—সুতরাং তার আসন্ন ফল কী দাঁড়াবে তা আমি এবং হাতী দু'জনেই অনুমান করতে পেরেছিলাম। কাকাও যে পারেন নি তা নয়, কিন্তু দুর্ঘটনা আর বলে কাকে! সেই কর্ণবিধ-পর্ব থেকে এই গল্পের সুরু।

কান গেলে মানুষের যা দুঃখ, অনেক সময়ে প্রাণ গেলেও ততটা হয় না। কান হারিয়ে কাকা ভারি মুষড়ে পড়েছিলেন, দিনকতক। আশ্চর্য কিছু নয়! কর্ণহীন হলে অমন অনেকেই মুষড়ে পড়ে।

কর্ণের বিপদ পদে পদে, এই কথাটাই কাকাকে আমি বোঝাতে চেষ্টা করি। মহাভারত পড়েও জানা যায়, তা ছাড়া পাঠশালায় পড়বার সময়ও আমি এটা হাড়ে হাড়ে টের পেয়েছি। হাড়ে-হাড়ে না বলে কানেকানে বললেই ঠিক হবে, কেননা কানের মধ্যে বোধ হয় হাড় নেই, থাকলে ওটা অত সুখকর 'মলতব্য' ব্যাপার হত না।

কাকাকে আমি বোঝাতে চেষ্টা করি। কিন্তু কাকা বোঝেন কিনা তিনিই জানেন। তত্ত্বকথা বোঝা সহজ কথা নয়। আর তা ছাড়া আমি তাঁকে বোঝাই মনে মনে, মুখ ফুটে কিছু বলার আমার সাহস হয় না। কাকা যা বদ্‌রাগী!

কাকাকে দেখলে আজকাল আমার ভয় হয়। কর্ণচ্যুত কাকা পদচ্যুত চেয়ারের চেয়েও ভয়াবহ। তার উপর নির্ভর করা যায় না—করেছ কি কুপোকাৎ! আর আজকাল যে রকম কট্‌মট্ করে তিনি

আমার দিকে তাকান ! আমার মুখের পানে বড় একটা না, কেবল কানের দিকে। ঐ দিকেই তাঁর যত চোখ, যত ঝোঁক্ আর যত রোখ্। আমি বেশ বুঝতে পারি আমার কর্ণসম্পদে তিনি ঈর্ষান্বিত। হাতীর হাত থেকে বাঁচিয়েছি, এখন কাকার কবল থেকে কি ক'রে কান সামলাই সেই আমার এক সমস্যা। কাকা একবার ক্ষেপে গেলে আমাকে নিজের দশায় আনতে তাঁর কতক্ষণ ?

তাই আমিও যতটা সম্ভব, দূরে থাকার চেষ্টা করি। নিতান্ত কাকার কাছাকাছি থাক্‌তে হলে মর্মাহত হয়েই থাকি। এবং মনে মনেই তাকে সান্ত্বনা দিই।

অবশেষে একদিন সকালে কাকা অকস্মাৎ চাঙ্গা হয়ে ওঠেন। "শিবু - শিবে !" আমার ডাক পড়ে।

কাকার কাছে দৌড়োই, কান হাত ক'রে। এত যখন হাঁক-ডাক, কী সর্বনাশ হয় কে জানে ! প্রাণে মরতে ভয় খাই না, কিন্তু কানে মারা যাবার ভয় আমার বড্ড।

"কোথায় ছিলি এতক্ষণ ? হয়েছে, সব ঠিক হয়েছে। আর ভাবনা নেই !" উৎসাহের আতিশয্যে কাকা উথলে ওঠেন। আমি চুপ ক'রে থাকি।

"বুঝেছিস্ কিছু ?" কাকার প্রশ্ন হয়।

"উহুঁ—" আমি হু' কান নাড়ি। ঘাড় নাড়লেই কান নড়ে যায়, আমি বরাবর দেখে আসছি।

"রামপুরহাট যাব। টিকেট্ কিনে আন্ গে'। একটা ফুল, একটা হাফ। তুইও যাবি আমার সঙ্গে।"

"রামপুরহাট ?—হঠাৎ ?" আমি বলে ফেলি।

"হঠাৎ আবার কি? সেইখানেই তো যেতে হবে।" আমার বিস্ময়কর প্রশ্নে কাকা যেন হতভম্ব হয়ে যান। "বামাক্ষ্যাপার জীবনী পড়িস্ নি ? আর পড়বিই বা কী করে ! বুড়ো ধাড়ি হতে চল্লি, কিন্তু ধর্ম্মশিক্ষা হল না তোর ! যত বলি সাধুমহাত্মা যোগী-ঋষিদের জীবনী

পড়্—তা না, কেবল ডাণ্ডাগুলি, লাট্টু আর লাটাই! যদি পড়তিস্ তা হ'লে আর জিজ্ঞাসা করতিস্ না ''

আমি আর জিজ্ঞাসা করি না। মৌন দ্বারা কেবল সম্মতি নয়, পাণ্ডিত্যেরও লক্ষণ প্রকাশ পায়, 'যাবৎ কিঞ্চিৎ ন ভাষতে' এই শিক্ষাটা হয়ে আছে। আমার আর কথা বলে কোন্ হাঁদা? কাকা স্বতঃপ্রবৃত্ত হয়েই আমাকে জ্ঞান দান করতে উদ্যত হন।

"রামপুরহাটের কাছেই এক মহাশ্মশান আছে, জানিস্? এই দশ-বিশ মাইলের মধ্যেই। সেই শ্মশানে ব'সে কেউ যদি একটানা তিন লক্ষ বার কোনো দেবতার নাম জপ কর্‌তে পারে তা হ'লেই নির্ঘাৎ সিদ্ধি। স্বয়ং বশিষ্ঠ মুনি বর দিয়ে গেছেন। আমার ঠাকুর্দার মুখে শোনা। সেখানেই যাব আমি।"

"সেখানে কেন কাকা?" আমি একটু বিস্মিতই হই। সিদ্ধির জন্য অত কষ্ট করে অত দূর যাবার কী দরকার? রামপুরহাট না গিয়ে, রামশরণ দুবেকে বললে এখুনি তো দু বাটি বানিয়ে এনে দেয়? কোনও হাঙ্গাম নেই। হ্যাঁ, সব তাতেই কাকার বারাবাড়ি!

আমার সিদ্ধি-মেড্-ঈজির ভূমিকা পাড়বার মুখেই কাকা উস্‌কে ওঠেন—"উহুঁ-হুঁ, সে সিদ্ধি নয়। ও তো খেতে হয়, খেলে আবার মাথা ঘোরে। এ সিদ্ধি পেতে হয়, বামাক্ষ্যাপা, বারদির ব্রহ্মচারী এঁরা সব ঐ শ্মশানে ব'সে সিদ্ধিলাভ করেছিলেন। ব্যাপারটা কি রকম জানিস? আমি দুর্গা দুর্গা দুর্গা দুর্গা এই রকম জপ ক'রে যাব, যেম্‌নি তিন লক্ষ বার পূরবে অমনি মা দুর্গা হাসতে হাসতে দশ হাত নেড়ে এসে হাজির হবেন। তাঁর ছেলে সিদ্ধিদাতা গণেশও আসবেন শুঁড় নাড়তে নাড়তে। দুজনেই এসে বলবেন—'বৎস, বর নাও'—"

আমি উৎকর্ণ হয়ে উঠি।

"তখন আমি যা বর চাইব, বুঝেছিস্ কিনা, সঙ্গে সঙ্গে ফলবে। তাকেই বলে সিদ্ধিলাভ। যদি আমি চাই, চাই কি, আমার আরো দুটো হাত গজাতে পারে। হুম্! তৎক্ষণাৎ!"

শুনে আমার রোমাঞ্চ হয়। চতুর্ভুজ কাকার দৃশ্যআমি কল্পনা করি।

"কিন্তু আমি তো আর হাত চাইব না। হাত তো আমার আছেই। দুটো হাতই আমার পক্ষে যথেষ্ট। এই নিয়েই পেরে উঠি না! তার পর চারটে হাত হলে পাশ ফিরে শোব কি করে? পায়েরও আমার আর দরকার নেই। দুটো পা-ই আমার মোর্ দ্যান্ এনাফ্। আমি কেবল চাইব আর একটা কান। কান না হ'লে আমাকে মানায় না, আয়নার দিকে তাকানোই যায় না। তাই বুঝেছিস কিনা, অনেক ভেবে চিন্তে ঠিক করলাম রামপুরহাট! মন্ত্রবলে চারটে হাত কি চারটে পা যদি আমার গজাতে পারে তা হ'লে একটা মাত্র কান গজানো আর এমন কি?"

আমারও দারুণ বিশ্বাস হয়ে যায়। মন্ত্রবলে কত কি হয় শুনেছি, কান হওয়া আর কী কঠিন? কানেই যখন মন্ত্র দেয়, তখন মন্ত্রেও কান দিতে পারে। আশ্চর্য কিছু নয়। তিন লাখ বার কেবল দুর্গা কি কালী কি জগদ্ধাত্রী—এর যে কোন একটা নাম—উঁহুঁ, জগদ্ধাত্রী বাদ, —চার অক্ষরের মন্ত্র, ভেতর মধ্যে আবার দস্তুরমত দ্বিতীয় ভাগ—জগদ্ধাত্রীর তিন লক্ষ মানে দুর্গার ছ লাখের ধাক্কা। অনর্থক শক্তির বরবাদ আর সময়ের অপচয়! পয়সা না লাগুক, কিন্তু দেবতার নামের বাজে খরচ করতেও আমি রাজি নই।

"কাকা, আমিও তা হ'লে বর চেয়ে নেব, যাতে না পড়ে শুনে ম্যাট্রিকটা পাশ করতে পারি।" আমি একটু ভেবে নিই, "কেবল পাশ করাই বা কেন, স্কলারশিপ্‌টা নিতেই বা ক্ষতি কি? যে-বরে পাশ হয়, স্কলারশিপ্‌ও তাতেই হতে পারে, কি বল কাকা? মা দুর্গার পক্ষে কি খুব শক্ত হবে তেমন, তুমি মনে করো?"

"বাঃ-রে! আমি মরব জপ ক'রে আর তুমি পাশ করবে না পড়ে? বাঃ-রে!"—কাকা খাপ্পা হয়ে ওঠেন।

"তা হলে আমার গিয়ে আর কী হবে?" আমি ক্ষুণ্ণ হই। "তোমার সঙ্গে তবে নাই বা গেলাম, আমার তো কানের তেমন অভাব নেই।"

"পাগল! তা কি হয়? তোকে যেতেই হবে। সিদ্ধিলাভ করা কি অতই সোজা? জপ কর্‌তে বস্‌লেই তুলে দেয় যে—"

"কে? পুলিসে?"

"উঁহুঁ। পুলিস সেখানে কোথায়? শুনছিস্ মহাশ্মশান! বারো ক্রোশের মধ্যে জনমনিষ্যি নেই।"

"ও, বুঝেছি। শেয়াল! বেশ, তোমার বন্দুকটা নিয়ে যাব—কাছে এলেই দুম্!"

"শেয়াল নয় রে পাগ্‌লা, শেয়াল নয়। ডাকিনী-যোগিনী, ভূত-প্রেত, তাল-বেতাল—এরা এসে তুলে দেয়। সিদ্ধিলাভ করতে দেয় না।"

ভূত-প্রেত শুনেই আমি গেছি। তাল-বেতালের তাল আমাকেই সামলাতে হবে ভাবতেই আমার হৃৎকম্প হয়। "কাকা—কাকা—" কম্পিত কণ্ঠ থেকে কেবল কা কা-ধ্বনি বেরোয়, আর কিছু বেরোয় না।

"আরে, তোর ভয় কিসের। আমি তো কাছেই থাক্‌ব। গতিক সুবিধের নয় দেখ্‌লে দুর্গা পালটে রাম নাম জপতে লেগে যাব না হয়। রাম নামে ভূত পালায়। তবে রাম হচ্ছে খোট্টাদের দেবতা—তা হোক গে, রামও বর দিতে পারেন। সীতা উদ্ধার করেছিলেন আর একটা কান উদ্ধার করতে পারবেন না? তবে কিনা, দুর্গা—দুর্গাই হ'ল গিয়ে মোক্ষম্! রামকেও দুর্গার কাছে বর নিতে হয়েছিল।"

তথাপি আমি ইতস্ততঃ করতে থাকি।

"আচ্ছা এক কাজ করা যাক। তুই-ই না হয় রাম নাম জপিস্—তা হ'লে তো তোর আর ভয় নেই! রামকে ভুলিয়ে ভালিয়ে পাশের ফিকিরও করে নিতে পারিস! আমার কোন আপত্তি নেই। ভোলানো খুব শক্ত হবে না হয়ত। রামটা ভ্যাবা গঙ্গারাম! তা না হ'লে বাঁদরের সঙ্গে বন্ধুত্ব করে, এত মানুষ থাকতে?" এখানে এসে কাকাকে দম্ নিতে হয়—"তা ছাড়া, দাঁতব্যথা, পেট কামড়ানো সর্দি-

কাশি, লঙ্কা খেলে হেচ্‌কি ওঠা—স্কুলের টাস্ক না হলে ডায়েরিয়া হওয়া—তোর যত ব্যায়রাম লেগেই তো আছে! সব সেরে যাবে রামের মহিমায়।'

পাশের কথায় আমার উৎসাহ সঞ্চার হয়। নতুন প্রস্তাবে কাকার সঙ্গে রফা ক'রে ফেলতে দেরী হয় না আমার। সেই দিনই আমরা রওনা হই; সন্ধ্যার মুখেই রামপুরহাটে পৌঁছানো; কাকার বন্ধু এক ডাক্তারের বাড়ীতে গিয়ে আমাদের আবির্ভাব।

ডাক্তার ভদ্রলোক সে সময়ে এক ঘোড়ার দর করছিলেন। একজন গেঁয়ো লোক ঘোড়া বেচতে এসেছিল, দিব্যি খাসা ঘোড়াটি—আকার-প্রকারে তেজী বলেই সন্দেহ হয়।

প্রাথমিক কুশল-প্রশ্ন আদান-প্রদানের পরই কাকা জিজ্ঞাসা করেন—"ঘোড়া কেন হে হারাধন?"

"আর বল কেন বন্ধু!" হারাধন-ডাক্তার দুঃখ প্রকাশ করেন, "দূর দূর সব গ্রাম থেকে ডাক আসে, সেখানে তো মোটর চলে না, গোরুর গাড়ীর রাস্তাও নেই অনেক জায়গায়,—সেস্থলে ঘোড়াই একমাত্র বাহন।" অদূর-স্থিত সাইকেলের দিকে অঙ্গুলিনির্দ্দেশ ক'রে—"ওতে চেপে আর পোষায় না ভাই! হার্ণিয়া হয়ে যাবার যোগাড়! তাই দেখে শুনে একটা ঘোড়াই কিনছি।"

"বেশ করছ, বেশ করছ।" কাকা অন্তর থেকে ওঁকে সমর্থন করেন—"স্বদেশী ঘোড়া থাকতে বিদেশী সাইকেল কেন হে। ঠিকই বুঝেছ এতদিনে! তা, তোমার ঘোড়াটিকে বেশ শান্তশিষ্ট বলেই মনে হচ্ছে যেন।" কাছে গিয়ে কাকা ঘোড়ার পিঠ চাপ্‌ড়ে সার্টিফিকেট্‌ দেন।

"তোমার তো ছোটবেলায় ঘোড়ায় চাপার বাতিক ছিল হে! ঘোড়া দেখলেই চেপে বসতে।" ডাক্তার বলেন, "কি রকম জানোয়ার কিনলাম, একবার চড়ে পরীক্ষা ক'রে দেখবে না? আমার তো ঘোড়ায় চাপা প্র্যাকটিস্‌ করতেই যাবে এখন কিছুদিন!"

তৎক্ষণাৎ অশ্ব-পরীক্ষায় সম্মত হন কাকা। হাতী-ঘোড়ার ব্যাপারে বেশী বেগ পেতে হয় না রাজী করতে কাকাকে। চতুষ্পদের দিকে কাকার স্বভাবতঃই টান। সে তুলনায় আমার দিকেই একটু কম বরং, পদগর্ব করবার মত কিছু আমার নেই বলেই বোধ হয়।

"ঘোড়ায় চাপবার বয়েস কি আছে আর?" কাকা সন্দিগ্ধ সুরেই বলেন, "দেখি তবু চেষ্টা করে!" তার পর ডাক্তার বাবু, আমি এবং অশ্ব-বিক্রেতা—সর্বোপরি স্বয়ং অশ্বের ব্যক্তিগত সহযোগিতায় কষ্টে-সৃষ্টে কোন রকমে তো চেপে বসেন।

কাকার দেহখানি তো কম নয়, ভারাক্রান্ত হয়ে ঘোড়াটা কেমন যেন ভড়কে যায়। নড়বার নামটিও করে না। কাকা যতই "হেট্ হেট্" করেন ততই সে লজ্জায় ঘাড় হেঁট ক'রে থাকে।

অশ্ব-বিক্রয়ের আশা ক্রমশঃই সুদূরপরাহত হচ্ছে দেখে অশ্ব-বিক্রেতা বিচলিত হয়ে ওঠে; এবং তার হাতের ছিপ্‌টিও। কিন্তু যেই না ঘোড়ার পিঠে সপাৎ ক'রে এক ঘা বসিয়ে দেওয়া, অম্‌নি ঘোড়াটা ঘুরপাক খেতে সুরু ক'রে দেয়। এ আবার কী কাণ্ড! কাকা তো 'মরিয়া হয়ে ঘোড়ার গলা জড়িয়ে ধরেন।

এদিকে, ঘোড়ার ঘূর্ণাবর্তের মধ্যে পড়ে ডাক্তার বাবুর সখের বাগানের দফা রফা! নানাপ্রকার গোলাপ গাছের চারা লাগিয়েছিলেন, ঘোড়া কেনবার কাছাকাছিই লাগিয়েছিলেন—ঘোড়ার পায়ে তাদের অপমৃত্যুর আশঙ্কা তো করেন নি কোন দিন! অতঃপর অশ্ববর মুহুর্মুহু এগোতে আর পেছোতে থাকে, যে পথে এগোয় সে পথে প্রায়শই পেছয় না—এবং এই বিদ্যুৎ-ক্ষিপ্র অগ্র-পশ্চাৎ গতির ধাক্কায় আর এক ধারের সব শাক-সব্জীর দফা সারে। কিন্তু এ সমস্তই কয়েক মুহূর্তের ব্যাপার! আশ্চর্য ব্যস্ততার মধ্যে পর পর এই দুটি মহাদেশ বিধ্বস্ত ক'রে অশ্ববর এক নিদারুণ লাফ মারেনএবং সেই এক লাফেই, কাকা-পৃষ্ঠে, বাগানের বেড়া টপ্‌কে সামনের একটা নালা ডিঙিয়ে, তাঁকে অন্তর্হিত হতে দেখা যায়।

আমিও দেরী করি না, তৎক্ষণাৎ সাইকেলটায় চেপে পশ্চাদ্ধাবন করি। ঘোড়ার এবং কাকার।

ধাবমান অশ্বকে সশরীরে খুব সামান্যই দেখা যায়, অল্পক্ষণ পরেই তিনি শুধু শ্রুতিগোচর হতে থাকেন। দূর থেকে খটাখট্ কানে আসে; কিছুক্ষণ পরে পদধ্বনিও না—কেবল চিঁহি শোনা যায়। তখন সেই চিঁহি চিঁহি চিঁহিরই অনুসরণ করি।

অনেকক্ষণ অনেক ঘোরাঘুরির পর এক 'ধু-ধু' প্রান্তরে এসে পড়ি। সন্ধ্যা কখন পেরিয়ে গেছে, আধখানা চাঁদের ম্রিয়মান আলোয় কোন রকমে সাইকেল চালিয়ে চলি। কিন্তু সামনে যতদূর দৃষ্টি যায় কোথাও চিহ্নমাত্র নেই—না ঘোড়ার না সওয়ারের।

ইতস্ততঃ সাইকেল চালাতে থাকি! কী আর করব? ফাঁকা মাঠ আর পরের সাইকেল পেলে কে ছাড়ে? কাকা-হারা হয়ে বাড়ী ফিরে কাকীর কাছে কী কৈফিয়ৎ দেব? সে ভাবনাও যে একেবারেই নেই তা নয়।

"কে রে? শিবু নাকি? শিবুই তো!"

চম্‌কে গিয়ে সাইকেল থামাই। দেখি কাকা এক উঁচু ঢিবির পাশে পা ছাড়িয়ে পড়ে আছেন।

"আঃ, এসেছিস তুই? বাঁচলুম।"

"তোমার ঘোড়া কোথায় কাকা?"

"আমাকে ফেলে পালিয়েছে। কোথায় পালিয়েছে কে জানে!" কাকার দীর্ঘনিঃশ্বাস পড়ে—"আঃ, হতভাগার পিঠ থেকে নিষ্কৃতি পেয়ে বেঁচেছি। কিন্তু এ কোথায় এনে ফেলেছে? এও কি রামপুরহাট?"

"উঁহু, মনে তো হয় না। রামপুরহাট কত মাইল দূরে বলতে পারব না, তবে বেশ কয়েক ঘণ্টা দূরে।"

"তা হ'লে এ কোন্ জায়গা? তুই কি বল্‌ছিস্ তবে লক্ষ্মণপুরহাট?"

"লক্ষ্মণপুর হতে পারে হনুমানপুর হ'তে পারে, কিন্তু হাটের

কোনো লক্ষণ নেই কাকা! চারধারেই তো সাইকেল ক'রে ঘুরলাম, জনমানবের পাত্তাই নেই কোথাও।"

"তবে—তবে এই কি সেই মহাশ্মশান?" কাকা নিজেই নিজের জবাব দেন, "দুর্লক্ষণ দেখে তাই তো মনে হয়। দম্‌কা হাওয়ায় মড়া পোড়ানোর গন্ধও পেয়েছি খানিক আগে। দু' একটা শেয়ালকেও যেতে দেখলাম যেন। তা হ'লে—তা হ'লে কা হবে?" কাকার কণ্ঠে অসহায়তার সুর।

কাকার বিচলিত হওয়ার কারণ আমি বুঝি না।—"কেন? এখানে আসবার জন্যই তো আমাদের আসা? সিদ্ধিলাভের ব্যাপারটা এখন সুরু ক'রে দিলেই তো হয়!"

"আজই? আজ রাত্রেই? আজ যে সিদ্ধিলাভের জন্যে মোটেই আমি প্রস্তুত নই! আজ কি ক'রে হয়?"

"যখন হয়ে পড়েছে তখন আর কি করা?" আমি কাকার পাশে বসে পড়ি! "জায়গাটা ভালো, তত ঝোপ-ঝাড় নেই, বেশ ফাঁকা ফাঁকা—ভূতপ্রেত এলে টের পাওয়া যাবে।"

"সমস্ত দিন ট্রেনে—খাওয়া-দাওয়া হয় নি। খিদেয় নাড়ী চিঁ চিঁ করছে—এই কি সিদ্ধলাভের সময়? তোর কি আক্কেল রে শিবে? এ রকম বিপদ হবে জানলে কে আসতে চাইত—এই আমি নিজের কান মলছি, আজ যদি উদ্ধার পাই—"

কাকা অবশিষ্ট একমাত্র কানকে একমাত্রা মলে দেন। কিন্তু উদ্ধারের কোন ভরসাই পাওয়া যায় না। ততক্ষণে চাঁদ ডুবে গিয়ে অন্ধকার বেশ ঘোরালো হয়ে আসে—দু' হাত দূরেও দৃষ্টি অচল হয়।

আমি কাকার কাছে ঘেঁসে বসি, আমার গা ছম্‌ছম্ কব্‌তে থাকে।

অবশেষে কাকা বলেন—"তাই করা যাক্ অগত্যা। তোর কথাই শুনি। আজ রাত্রে এখান থেকে বেরুবার যখন কোন উপায়ই নেই তখন কি আর করা? কাল সকালে একেবারে সিদ্ধি পকেটে নিয়ে হারাধনের বাড়ী ফিরলেই হবে। এই নে আমার

কোট্—" কাকা একে একে আমার হাতে তুলে দিতে থাকেন। জিজ্ঞাসা করি, "তুমি কি খালি গা হচ্ছ কাকা?"

"বাঃ হব না? সাধু-সন্ন্যাসীরা কি কাপড়-জামা প'রে চাদর গায়ে দিয়ে তপস্যা করে নাকি? তা হ'লে কি সিদ্ধি হয় রে মুখ্যু? এই নে চাদর—এই নে আমার গেঞ্জি—এই নে আমার—"

আমি সচকিত হয়ে উঠি। অতঃপরবর্ত্তী বস্তুটি কি বুঝতে আমার বিলম্ব হয় না—"উঁহুঁ, কাপড়টা থাক্ কাকা। কাপড় পরাতে তত ক্ষতি হবে না—"

"তুই তো সব জানিস্" কাকা রাগান্বিত হন,—"হ্যাঁ কাপড়টা থাক্! তা হ'লেই আমার সিদ্ধিলাভ হয়েছে! তবে এত কাণ্ড করে দর্জি ডাকিয়ে গেরুয়া রঙের কৌপীনই বা তৈরী করালাম কেন, আর অত কষ্ট ক'রে এঁটে পরতেই বা গেলাম কেন?"

কাপড়ও আমার হাতে চলে আসে। সেই ঘুটঘুটি অন্ধকারের মধ্যে কৌপীনসম্বল কাকা কর্ণলাভের প্রত্যাশায় ঘোর তপস্যা সুরু করেন।

আমি আর কী করব? কাকার কাপড়টা মাটিতে বিছিয়ে পাতি, কোট্কে করি বালিশ, গেঞ্জিটাকে পাশবালিশ। তার পর আপাদ-মস্তক চাদর মুড়ি দিয়ে সটান্ হই। আমি দেখেছি, জেগে থাকলেই আমার যত ভয়, ঘুমিয়ে পড়লে আর আমার ভয় করে না।

অনেকক্ষণ অম্‌নি কাটে। ঘুমেরও কোনো সাড়া নেই, কাকারও কোনো সাড়া না। সহসা একটা আওয়াজ—চটাস্!

আমি চম্‌কে উঠি। কাঁপা-গলায় ডাকি—"কাকা!"

কাকার কোন জবাব নেই। আরো বেশী ক'রে আমি চাদর মুড়ি দিই।

আবার খানিক বাদে 'চটাস্'। এবার আওয়াজটা আরো জোরালো।

আবার আমার আর্তনাদ—"কাকা!"

অন্ধকার ভেদ ক'রে উত্তর আসে—"উঁহু হুঃ।"

কাকার চাপা হুঙ্কারে আমি নিস্তব্ধ হই। আর উচ্চবাচ্য করি না। কাকার যোগ ভঙ্গ ক'রে কি নিজের কানের বিঘ্ন ঘটাব? অন্ধকারের মধ্যেই ওঁর হাত বাড়াতে কতক্ষণ?

অনেক কাল কেটে যায়, আমার তন্দ্রার মত আসে। কিন্তু অকস্মাৎ চট্‌কা ভাঙে, চম্‌কে উঠে বসি, শুন্‌তে থাকি—চটাচট্ চচ্চড়্, চটাপট্ চচ্চড়্! অন্ধকারে চৌচির করে কেবল ঐ শব্দ, আর কিছু না, এবং বেশ জোর জোর।

তবে কি—তবে কি—? ভয়ে আমার হাত-পা গুটিয়ে আসে। তা হ'লে কি তাল-বেতালেই ধ'রে আমার কাকাকে পিট্‌তে সুরু করেছে? কিংবা, ভূতপ্রেতেই মজা ক'রে হাতের সুখ ক'রে নিচ্ছে? যাই হোক্, কোনটাই সুবিধের কথা নয়।

আমি 'মরিয়া' হয়ে ডাক্‌তে সুরু করি—"কাকা, কাকা, কাকা গো—!"

"বসতে দিচ্ছে না রে—"

আওয়াজ পেয়ে আশ্বাস পাই। তবু যা হোক্, আমার কাকান্ত ঘটে নি।—"ও-ও-ও কি-কি-কিসের শব্দ?" আমার গলা কাঁপে।

"আর বলিস না" করুণ কণ্ঠের সঙ্গে ওতপ্রোত হয়ে দারুণ দীর্ঘনিঃশ্বাস! 'বসতে দিচ্ছে না একদম।'

"কিসে বস্‌তে দিচ্ছে না? ভূতে?"

"উঁহু।"

"ডাকিনী-যোগিনী?"

" উঁহুহু।"

"তবে কি তাল-বেতাল?"

"নাঃ। মশায়। ভারী মশার উৎপাত।"

"ওঃ, তাই বল।" মশার কথা শুনে ভরসা পাই। তা হ'লে অন্য কিছু, মারাত্মক কিছু নয়। "তোমার চাদর মুড়ি দিয়ে ছিলাম

ব'লে বুঝতে পারি নি এতক্ষণ। তাই তো! কি রকম মশার ডাক, শুনছ কাকা,—পন্ পন্-পন্ পন্—! এরাই তোমার ডাকিনী নয় তো?"

"কে জানে!" কাকার বিরক্তির তীক্ষ্ণতায় অন্ধকার বিদীর্ণ হয়, "কিন্তু যোগিনী যে তা বিলক্ষণ টের পেয়েছি। গায়ের সঙ্গে যোগ হওয়া মাত্রই।"

আবার চট্‌পট্ সুরু হয়। মনের সুখে গালে মুখে হাতে পায়ে সর্বাঙ্গে চড়াতে থাকেন কাকা। চপেটাঘাত ছাড়া মশকবধের অন্য উপায় কী আছে? অতঃপর কেবল চড়-চাপড়ই চলতে থাকে। বেশ সশব্দে। তপস্যা ওঁর মাথায় গিয়ে ওঠে।

কিন্তু মশার সঙ্গে মারামারিতে পারবেন কেন কাকা? প্রাণী হিসেবে ওরা খেচর, কাকা নিতান্তই স্থলচর। ওদের হ'ল আকাশপথে লড়াই আর কাকার ভূমিষ্ঠ হয়ে। তা ছাড়া, কাকার একাধারে দু'জনকে আক্রমন—মশাকে এবং কাকাকে। এক ধারে দুজনকে তিনি মারছেন! কাজেই, কিছুক্ষণ যুদ্ধ করেই, কাবু হয়ে পড়েন কাকা তাঁকে ক্ষান্ত হয়ে পরাজয় স্বীকার করতে হয়। এই ঘোরতর সংগ্রামে, মশাদের মধ্যে নিহতের তালিকা আমি দিতে পারব না—তবে আহতের মধ্যে একজনের নাম করতে পারি—স্বয়ং আমার কাকা।

তাঁর বৈরাগ্য আসে তপস্যায়। এমন অবস্থায় কার বা না আসে? তিনি বলেন—"দে আমার কাপড়-জামা। আমার চাদরটাও দে। সিদ্ধিলাভ মাথায় থাক। কানে আমার কাজ নেই, ঘুমিয়ে বাঁচি।"

বিছানা বালিশ, পাশবালিশ, মশারি সবই ফিরিয়ে দিতে হয়। অবিলম্বেই লম্বা হন কাকা। মাটিতে শুয়ে পরনের কাপড়কেই লেপে পরিণত করি, কী আর করব? তারই তলায় গা ঢাকা দিয়ে আত্ম-রক্ষা করে ঘুমুতে হয়।

অমন ভয়ঙ্কর রাতও প্রভাত হয়। আবার সূর্যের মুখ দেখি

আমরা। ইতস্ততঃ তাকাতেই চোখে পড়ে—সেই ঘোড়া! একটু দূরে উবু হয়ে বসে আছে। অদ্ভুত দৃশ্য! ঘোড়াকে এ ভাবে বসে থাকতে জীবনে কখনও দেখি নি। সারারাত তপস্যা করছিল না তো?

কাকা উৎসাহিত হয়ে ওঠেন—"যাক, বাঁচিয়েছে। এতখানি পথ আর হেঁটে ফিরতে হবে না। বর না হোক, অশ্ববর তো পাওয়া গেল।"

কিন্তু পরমুহূর্তেই ওঁর উৎসাহ নিভে আসে। গত সন্ধ্যার দুর্ঘটনা স্মরণ ক'রে উনি দমে যান। আমি কাকাকে অভয় দিই—'সমস্ত রাত মশার কামড় খেয়ে সায়েস্তা হয়েছে ব্যাটা। দাঁড়াবারই ওর ক্ষমতা নেই, বসে পড়েছে, দেখছ না?'

"তাই বটে।" কাকা ঈষৎ চাঙ্গা হন, "তা হ'লে ঠুক্ ঠুক্ করে বেশ নিয়ে যেতে পারবে। কি বলিস?"

"নিশ্চয়! আর আমার তো সাইকেলই আছে।" আমি বলি।

কাছে গিয়ে ওকে উঠতে বলি—ওর গ্রাহ্যই নেই। কাকা তার কান মলে দেন। নট নড়ন-চড়ন! গালে আমি থাবড়া মারি, তথাপি, 'নিভ্রূক্ষেপ'! অগত্যা আমি আর কাকা দুজনে মিলে ল্যাজ ধ'রে ওকে তুলতে যাই। আমাদের প্রাণান্ত চেষ্টায় অবশেষে ও খাড়া হয়!

"সারারাত চুপচাপ ছিল ঘোড়াটা। এত কাছেই ছিল অথচ! এর কারণ কিরে শিবে?" কাকা জিজ্ঞাসা করেন। "এ তো ভালো কথা নয়!"

"জপ করছিল বোধ হয়।" আমি ব্যক্ত করি, "সমাধি হয়ে গেছে দেখছ না!"

"তাই হবে। স্থান-মাহাত্ম্য যাবে কোথায়?" কাকার দীর্ঘনিঃশ্বাস পড়ে, "এ তো সিদ্ধিলাভেরই জায়গা, তবে হাঁ—যদি না তুলে দেয়—"

সিদ্ধিলাভের কথায় কাকার কানের দিকে তাকাই। কানটা যথাস্থানেই নেই। কাকার সিদ্ধিলাভ আর হ'ল না এ যাত্রা। আমার হ্রস্বনিঃশ্বাস পড়ে।

কাকা ঘোড়ার পিঠে চাপেন। ঘোড়ার চলবার উদ্যোগই নেই,

সেই পুরনো বদ্-অভ্যাস। আমাদের ছিপটি মারার সাহস হয় না। কালকের অত ঘোরাঘুরির পরে—আবার? অনেক ক'রে ওকে বোঝাই। ও কেবল জবাব দেয়—"চিঁ-হি-হি!

এই ভাবে বহুক্ষণ আমাদের কথোপকথনের পর ও রাজী হয়; হাঁটতে সুরু করে। কিন্তু এ আবার কী বদ খেয়াল? পেছনে হাঁটতে থাকে! হ্যাঁ, সটান পেছনেই।

গতিক দেখে কাকা তো প্রায় কেঁদে ফেলেন। "কান তো গেছেই, এবার কি ঘোড়ার পাল্লায় পড়ে প্রানও যাবে নাকি শিবু?"

আমিও ভাবিত হই, কিন্তু ঘাবড়াতে দিই না কাকাকে। বলি—"ভয় খেয়ো না কাকা। বুঝতে পেরেছি, কী হয়েছে। আর কিছু না, ঘোড়াটা সিদ্ধিলাভ করেছে। একে স্থানমাহাত্ম্য, তার ওপর কাল সমস্ত রাত ধরে তপস্যা—যাবে কোথায়? তার ফলে এই কাণ্ড!"

"সিদ্ধিলাভ করেছে কি করে বুঝলি?" কাকার কণ্ঠ করুণতর হয়।

"এ আর বুঝছ না কাকা? যারা সিদ্ধিলাভ করে তারা কি আর আমাদের মত হবে? তা হ'লে সিদ্ধপুরুষে আর আমাদের মত কাঁচা পুরুষে তফাৎ কি? আমরা সাম্‌নে দিকে হাঁটি, সিদ্ধপুরুষ হাঁটবেন পেছনের দিকে। সিদ্ধিলাভ করলে পেছনে হাঁটতেই হবে। সিদ্ধপুরুষের চাল-চলনই আলাদা। সিদ্ধ ঘোড়ারও।"

আমার ব্যাখ্যা শুনে কাকার চোখ বড় হয়। তিনি তখন জাঁকিয়ে বসেন বাহনের পিঠে—"যাক্ বাঁচা গেছে, সিদ্ধিলাভের ফাঁড়াটা ঘোড়ার উপর দিয়েই গেছে। আমার হলে কি রক্ষা ছিল? এই দেহ নিয়ে এত বয়সে পেছনে হাঁটতে হলেই তো গেছলাম! অমন সিদ্ধি আমার পোষাত না—আমার চাইনে বাপু!"

আমি আন্দাজী রামপুরহাটের দিক্ নির্ণয় করে নিয়ে সেইমুখো ঘোড়াটাকে পেছন ফেরাই। কাকাও ঘুরে বসেন। বলেন—"দে, ল্যাজটা তুলে দে আমার হাতে। ওর ল্যাজকেই লাগাম করব! সিদ্ধপুরুষের আবার ল্যাজ কেন?"

ল্যাজ হস্তগত ক'রে কাকা অনুরোধ করেন—"এবার হাঁটো প্রভু!" অনেকটা গানের সুরেই।

আশ্চর্য, বলা মাত্রই ঘোড়াটা চলতে সুরু করে। বেশ ধীর চতুষ্পদক্ষেপে। রাগ-হিংসা-ক্ষোভ-দুঃখ-চালাকি-চতুরতা কোন কিছুর বালাই নেই ওর ব্যবহারে। শুধু সিদ্ধ নয়, এ সমস্তই সুসিদ্ধ হওয়ার লক্ষণ।

ঘোড়া চলতে থাকে। পেছন ফিরিয়ে সামনের দিকে, কিংবা মুখ ফিরিয়ে পেছনের দিকে। যেটাই বলো।

আমিও সাইকেল চালিয়ে চলি। ওর পেছনে-পেছনে। কিংবা ওর মুখোমুখিই?

—শেষ—